# শ্রীশ্রীচৈতন্যভাগবত।

—(*)—

( শ্রীমদ্ বৃন্দাবন-দাস-ঠাকুর-বিরচিত। )

প্রকাশক

শ্রীমনোরঞ্জন বন্দ্যোপাধ্যায়।

কলিকাতা।

৭০নং কলুটোলা ষ্ট্রীট, হিতবাদী ষ্টীম মেশিন যন্ত্রে

শ্রীনীরদবরণ দাস দ্বারা মুদ্রিত।

সন ১৩৩২ সাল।

মূল্য দুই টাকা

# ভূমিকা।

বঙ্গদেশের নবদ্বীপ ধামে শ্রীচৈতন্যদেব অবতীর্ণ হইয়া সমগ্র ভারতবর্ষে ভক্তি-মন্দাকিনীর যে ত্রিলোকপাবনী ধারা প্রবাহিত করিয়া দিয়াছিলেন উত্তরবংশাবলীর মঙ্গলের জন্য সেই ধারা অব্যাহত রাখিবার একটী স্বাভাবিক লালসা তাঁহার কৃপাপ্রাপ্ত ভক্তবর্গের হৃদয়ে জাগিয়াছিল। সংস্কৃত, বাঙ্গলা, উড়িয়া, আসামী হিন্দী, প্রভৃতি প্রাদেশিক ভাষায় শ্রীচৈতন্যদেবের প্রচারিত বৈষ্ণব-ধর্ম্মের দার্শনিক অংশ, অনুভূতি-দর্শন বা রসের ও লীলার অংশ এবং ভক্তাবদান-অংশ সুরক্ষিত হইয়াছিল। কালবশে তাহার অনেক লোপ পাইয়াছে। বঙ্গদেশে শ্রীচৈতন্যদেবের জীবনকথার সর্ব্বপ্রথম প্রচারক তাঁহার প্রতিবেশী ও বাল্যলীলার সাক্ষী শ্রীলমুরারিগুপ্ত। ইনি নিজে যাহা দর্শন করিয়াছেন এবং যে সমস্ত লীলার বিবয় শ্রবণ করিয়া সত্য বলিয়া নিশ্চয় করিয়াছেন সূত্রাকারে তাহার অংশ সংস্কৃত শ্রীচৈতন্য-চরিত গ্রন্থে রক্ষা করিয়াছেন। সেই সূত্র সকল কড়চা নামে বিখ্যাত। শ্রীচৈতন্য দেবের সঙ্গী স্বরূপদামোদর, কৃপাপ্রাপ্ত রূপগোস্বামী ও রঘুনাথ দাসগোস্বামী ও ঐরূপ নিজ নিজ প্রত্যক্ষাদিলীলাবিবরণ সূত্রাকারে রক্ষা করিয়াছিলেন। ঐ সমস্ত কড়চা গ্রন্থ এখন আর পাওয়া যায় না।

বঙ্গভাষায় শ্রীচৈতন্যদেবের জীবন কথার ও লীলারহস্যালোচনার সর্ব্বাপেক্ষা আদিগ্রন্থ শ্রীচৈতন্য-ভাগবত। এই গ্রন্থে বিস্তৃতভাবে সরল সরস কবিত্বপূর্ণ বর্ণনায় শ্রীচৈতন্যদেবের লীলারসামৃতধারা রক্ষিত হইয়াছে। এই ভাগবতই শ্রীচৈতন্য-কল্পতরুর অনুত্তম লীলারসপরিপূর্ণ মধুর ফল, শ্রীনিত্যানন্দপ্রভুর শ্রীমুখামৃত-সংযুক্ত হইয়া ইহা মধুরতর হইয়াছে শ্রীবৃন্দাবনদাসের অনুপম রচনা-ভঙ্গীতে ইহা মধুরতম মূর্ত্তি ধারণ করিয়া প্রায় চারিশত বৎসর ধরিয়া শ্রীগৌরাঙ্গলীলামৃতপিপাসু গৌড়ীয় রসিক ভক্তগণের পিপাসার পরিতৃপ্তি সাধন করিতেছে।

ইহার পরবর্ত্তী কালের সংস্কৃত লীলাগ্রন্থের মধ্যে মহাপ্রভু শ্রীচৈতন্যদেবের আশীর্ব্বাদ প্রাপ্ত শ্রীল কবিকর্ণপূরের চৈতন্যচন্দ্রোদয় নাটক বিশেষরূপে উল্লেখযোগ্য। শ্রীচৈতন্যদাস গোস্বামীর 'শ্রীচৈতন্য-চরিত মহাকাব্য ও বৈষ্ণবগণের আদরণীয়। বাঙ্গালা ভাষায় লীলার ও সিদ্ধান্তের অপূর্ব্ব সংমিশ্রণ, ভক্তিরসের চূড়ান্ত মীমাংসা ও সমগ্র বৈষ্ণবদর্শনের ও ভক্তিগ্রন্থের সংক্ষিপ্ত মর্ম্মগ্রন্থ শ্রীশ্রীচৈতন্য-চরিতামৃত। এই গ্রন্থকে এক প্রকার শ্রীচৈতন্যভাগবতের উত্তরাংশ নামে অভিহিত করা যাইতে পারে। শ্রীবৃন্দাবনদাসের শ্রীচৈতন্যভাগবত গ্রন্থে ঐশ্বর্য্যরসের পরাকাষ্ঠা প্রদর্শিত হইয়াছে; শ্রীচৈতন্য-চরিতামৃত গ্রন্থে সিদ্ধান্তসমুদ্রের ও মাধুর্য্যরসার্ণবের পার প্রদর্শিত হইয়াছে। যেহেতু ঐশ্বর্য্যই মাধুর্য্যের মূল এই জন্য শ্রীবৃন্দাবনদাসের চৈতন্যভাগবতের লীলার সম্যক্ পরিপুষ্টি, শ্রীচৈতন্যচরিতামৃতে সম্ভবপর হইয়াছে। পরবর্ত্তী বঙ্গভাষায় লীলাগ্রন্থের মধ্যে শ্রীলোচনদাসের শ্রীচৈতন্যমঙ্গল ও ভক্তিরত্নাকর গ্রন্থ বিশেষ উল্লেখযোগ্য। নানাকারণে আমরা গোবিন্দদাসের কড়চা ও জয়ানন্দের চৈতন্যচরিতকে প্রামাণিক চরিতগ্রন্থ হিসাবে গ্রহণ করিতে পারি নাই। এস্থানে অপ্রাসঙ্গিক বিধায় তদ্বিষয়ে আলোচনা করা গেল না।

শ্রীল মহাপ্রভুর জীবনের কার্য্য শুদ্ধ বঙ্গদেশেই নিবদ্ধ নহে ; উড়িষ্যা ও দাক্ষিণাত্য ও মহাপ্রভুর প্রধান লীলাস্থল। শ্রীচৈতন্যদেবের আবির্ভাব-সময়ে উড়িষ্যায় ও দাক্ষিণাত্যে তাঁহার যথেষ্ট ভক্ত ছিল। শ্রীচৈতন্যচরিতামৃতাদি গ্রন্থে শ্রীচৈতন্যদেবের দাক্ষিণাত্য-ভ্রমণের অতি সংক্ষিপ্ত বিবরণ প্রদত্ত হইয়াছে। দুঃখের বিষয় পরবর্ত্তী কালের গৌড়ীয় ভক্তগণ তাঁহার জীবনের এই লুপ্ত অংশ উদ্ধার করিয়া তাঁহার জীবন চরিত সম্পূর্ণ করিয়া যাইবার প্রয়াস পান নাই। যদিও ঐ সময়ের সমগ্র লীলাকথার সমুদ্ধার সম্ভবপর মনে হয় না, তথাপি যদি সূক্ষ্মদর্শী অনুসন্ধিৎসু গৌরগতপ্রাণ ভক্তগণ ঐ লীলার উদ্ধারের চেষ্টা করেন তবে উহার কিয়দংশের বোধ হয় এখনও উদ্ধার হইতে পারে। এ সম্বন্ধে যে প্রকার ঐকান্তিক চেষ্টার প্রয়োজন এ পর্য্যন্ত তাহা কেহ করিয়াছেন বলিয়া আমরা জানি না।

মহারাষ্ট্রভূমির প্রসিদ্ধ সাধু শ্রীলতুকারামের সঙ্গে মহাপ্রভুর কোনও সম্বন্ধ ছিল কিনা তাহা জানা যায় নাই। তবে শ্রীতুকারামজীর মত প্রেমিক সাধুর সহিত প্রেমাবতার শ্রীচৈতন্যদেবের কোনও সম্বন্ধ থাকাও অসম্ভব নহে। এ সম্বন্ধে নিরপেক্ষ ভক্তের অনুসন্ধানের প্রয়োজন। উড়িষ্যা-দেশে উড়িয়া ভাষায় শ্রীচৈতন্যদেবের লীলাগ্রন্থ বর্ত্তমান ছিল বলিয়া আমরা অনেকদিন হইতেই সন্দেহ করিয়া আসিতেছি। দুঃখের বিষয় এবিষয়ে যে প্রকার অনুসন্ধান হওয়া উচিত ছিল তাহা এতদিন হয় নাই। সংপ্রতি জানা গিয়াছে পণ্ডিত মাধুনিমিশ্রের শ্রীচৈতন্যদেবের জীবনকথা সম্বন্ধে একখানি গ্রন্থ আছে। আমাদের বোধ হয় ভালরূপ অনুসন্ধান হইলে উড়িষ্যাদেশে শ্রীচৈতন্যদেবসম্বন্ধে আরও গ্রন্থ আবিষ্কৃত হইবে। মণিপুর অঞ্চলে ও আসামের কোনও কোনও স্থানে মহাজন লিখিত শ্রীচৈতন্যদেব সম্বন্ধে কোনও গ্রন্থ বিদ্যমান আছে কিনা তাহারও বিশেষ অনুসন্ধান আবশ্যক। ফলতঃ উপযুক্তরূপে অনুসন্ধান হইলে বাঙ্গালীর গৌরব শ্রীচৈতন্যদেব সম্বন্ধে বহুতথ্য এখনও সংগৃহীত হইতে পারে। প্রাচীন লীলাগ্রন্থে যে আখ্যায়িকা প্রাপ্ত হওয়া যায় ভক্তের পক্ষে হয়ত তাহাই পর্য্যাপ্ত কিন্তু মহাপ্রভুর লীলামৃত-রসধারা যিনিই যে পরিমাণে বৃদ্ধি করিবেন তিনিই নিজের ও জগতের মহদুপকার সাধন করিয়া কৃতকার্য্য হইবেন এবিষয়ে সন্দেহ নাই। যেদিন বাঙ্গালী এই প্রধান কর্ত্তব্য সম্বন্ধে ঔদাসীন্য পরিহার করিবেন, সে সুদিনে হয়ত শ্রীচৈতন্যদেবের সম্পূর্ণ চরিত গ্রন্থের আবির্ভাব সম্ভবপর হইতে পারে।

শ্রীচৈতন্যভাগবতের কিয়দংশ লোপ পাইয়াছে বলিয়া সন্দেহ হয়। শ্রীবৃন্দাবনদাসঠাকুর মহাপ্রভুর যে সমস্ত লীলার বর্ণনা করিয়াছেন বলিয়া, কবিরাজ গোস্বামী শ্রীচৈতন্যচরিতামৃত গ্রন্থে উল্লেখ মাত্র করিয়াছেন বা অতি সংক্ষেপে বর্ণনা করিয়াছেন সেইরূপ লীলার কোনও বর্ণনা কোনও প্রচলিত শ্রীচৈতন্যভাগবতে পাওয়া যায় না। শ্রীচৈতন্যভাগবতের অন্ত্যলীলার "অপ্রকাশিত অংশ" প্রকাশ করিবার চেষ্টা করিবার জন্য কালনা "পল্লীবাসী"পত্রের ভূতপূর্ব্ব সম্পাদক স্বর্গীয় শশিভূষণ বন্দ্যোপাধ্যায় মহাশয় বৈষ্ণব সমাজের ধন্যবাদার্হ হইলেও তাঁহার সে চেষ্টা ফলবতী হইয়াছে বলিয়া মনে হয় না। ইহাতে বর্ণিত শ্রীলগদাধর পণ্ডিতের সহ শ্রীচৈতন্যদেবের শ্রীবৃন্দাবন-ভ্রমণ লীলা, শ্রীল গদাধর পণ্ডিত গোস্বামীর ক্ষেত্রসন্ন্যাসের বিরোধী। বিশেষতঃ শ্রীল কবিরাজগোস্বামী যে যে লীলা শ্রীলবৃন্দাবনদাস ঠাকুর বর্ণনা করিয়াছেন বলিয়া উল্লেখ করিয়াছেন তদ্রূপ কোন লীলাই এই তিন অধ্যায়ে প্রাপ্ত হওয়া যায় না।

শ্রীচৈতন্য চরিতামৃতের আদিলীলায় ৮ম পরিচ্ছেদে শ্রীকবিরাজ গোস্বামী বলিয়াছেন—

"অরে মূঢ় লোক! শুন চৈতন্যমঙ্গল।
চৈতন্য-মহিমা যাতে জানিবে সকল॥
কৃষ্ণ লীলা ভাগবতে কহে বেদব্যাস।
চৈতন্য লীলার ব্যাস—বৃন্দাবন দাস॥
বৃন্দাবন দাস কৈল চৈতন্যমঙ্গল।
যাহার শ্রবণে নাশে সর্ব্ব অমঙ্গল॥
চৈতন্য-নিতাইর যাতে জানিয়ে মহিমা।
যাতে জানি কৃষ্ণভক্তি-সিদ্ধান্তের সীমা॥
ভাগবতে যত ভক্তি সিদ্ধান্তের সার।
লিখিয়াছেন ইহাঁ জানি করিয়া উদ্ধার॥
চৈতন্যমঙ্গল শুনে যদি পাষণ্ডী যবন।
সেই মহাবৈষ্ণব হয় ততক্ষণ॥
মনুষ্যে রচিতে নারে ঐছে গ্রন্থ ধন্য।
বৃন্দাবন দাস মুখে বক্তা শ্রীচৈতন্য॥
বৃন্দাবনদাসপদে কোটি নমস্কার।
ঐছে গ্রন্থ করি তেঁহো তারিলা সংসার॥
নারায়ণী—চৈতন্যের উচ্ছিষ্টভাজন।
তাঁর গর্ভে জন্মিলা শ্রীদাসবৃন্দাবন॥
তার কি অদ্ভুত চৈতন্যচরিত বর্ণন।
যাহার শ্রবণে শুদ্ধ কৈল ত্রিভুবন॥
অতএব ভজ লোক চৈতন্য-নিত্যানন্দ।
খণ্ডিবে সংসার-দুঃখ পাবে প্রেমানন্দ॥
বৃন্দাবন-দাস কৈল চৈতন্য-মঙ্গল।
তাহাতে চৈতন্যলীলা বর্ণিল সকল॥
সূত্র করি সব লীলা করিল গ্রন্থন।
পাছে বিস্তারিয়া তাহার কৈল বিবরণ॥
চৈতন্যচন্দ্রের লীলা অনন্ত অপার।
বর্ণিতে বর্ণিতে গ্রন্থ হইল বিস্তার॥
বিস্তার দেখিয়া কিছু সঙ্কোচ হৈল মন।
সূত্র-ধৃত কোন লীলা না কৈল বর্ণন॥
নিত্যানন্দলীলা-বর্ণনে হইলা আবেশ।
চৈতন্যের শেষলীলা রহিল অবশেষ॥

উদ্ধৃত অংশে শ্রীচৈতন্য ভাগবতের মহিমা বিশেষ ভাবে বর্ণিত হইয়াছে এবং পরবর্তী লীলা-কথার গ্রন্থকারগণ যে এই গ্রন্থকে পুরোবর্ত্তী করিয়া শ্রীচৈতন্যলীলাবর্ণনে অগ্রসর হইয়াছেন তাহাও প্রদর্শিত হইয়াছে। তবে উহাতে শ্রীবৃন্দাবনদাসকৃত শ্রীচৈতন্যভাগবতকে শ্রীচৈতন্যমঙ্গল নামে অভিহিত করা হইয়াছে। শ্রীচৈতন্যচরিতামৃত রচিত হইবার সময়ে শ্রীমদ্বৃন্দাবন ঠাকুরের গ্রন্থ শ্রীচৈতন্যমঙ্গল নামেই অভিহিত হইত; পরবর্ত্তী কালে শ্রীলোচন দাসের শ্রীচৈতন্যমঙ্গল নামক গ্রন্থ প্রকাশিত হওয়ায় ও বৃন্দাবন দাস ঠাকুরের মহাগ্রন্থের প্রতি বৈষ্ণবসমাজের শ্রদ্ধা বৃদ্ধি পাওয়ায় শ্রীভাগবতের সাদৃশ্যহেতু উক্ত গ্রন্থকে শ্রীচৈতন্যভাগবত নামে অভিহিত করা হয়।

পরিশেষে শ্রীবৃন্দাবন দাস ঠাকুরের জীবন-কথা সম্বন্ধে দুই একটী কথা বলিয়া আমরা আমাদের বক্তব্য শেষ করিব। শ্রীচৈতন্যভাগবত গ্রন্থ পাঠ করিলেই এই মহারত্ন যিনি জগতের জীবগণকে দান করিয়া গিয়াছেন তাঁহার জীবন-কথা জানিতে স্বতঃই ঔৎসুক্য জন্মে। গ্রন্থকার গ্রন্থমধ্যে নিজের সম্বন্ধে এই পরিচয় দিয়াছেন যে তিনি মহাপ্রভুর পরম কৃপাপাত্রী শ্রীবাসের ভ্রাতৃসুতা নারায়ণীদেবীর গর্ভে জন্মগ্রহণ করিয়াছিলেন এবং শ্রীনিত্যানন্দের কৃপা লাভ করিয়া তৎপদে আত্মসমর্পণ করিয়াছিলেন। মহাপ্রভুর নবদ্বীপ-লীলাকাল নারায়ণী বালিকা। অনুমান হয় মহাপ্রভুর সন্ন্যাসের পর নারায়ণী দেবীর বিবাহ হয় এবং একমাত্র পুত্র বৃন্দাবনদাসের জন্মের পর বা বৃন্দাবন দাসের কালেই তিনি বিধবা হন। সম্ভবতঃ শ্রীবৃন্দাবনদাস ১৪২৯ শকে বৈশাখী কৃষ্ণাদ্বাদশী তিথিতে ভূমিষ্ঠ হন। তিনি শ্রীমন্নিত্যানন্দ-প্রভুর কৃপা লাভ করিবার পরে তদীয় আজ্ঞানুসারেই শ্রীচৈতন্যভাগবত গ্রন্থ রচনা করেন। তিনি জীবনের পরবর্ত্তী অংশে দেনুড় গ্রামে বাস করেন। তাঁহার গ্রন্থের রচনাকাল সম্বন্ধে মতভেদ আছে। ১৪৫৭ শকে বা তাহার পরবর্ত্তী কালে এই গ্রন্থ রচিত হইয়াছিল বলিয়া অনেকে অনুমান করেন। আমরা কবরের জীবন-চরিত সম্বন্ধে কোনও কিম্বদন্তী অবলম্বন করিয়া তাঁহার জীবন-কথার বিস্তার সাধন করিলাম না। সম্ভবতঃ শ্রীবৃন্দাবনদাস ঠাকুর ১৫১১ শকের কার্ত্তিকী শুক্লা প্রতিপৎ তিথিতে ইহলোক ত্যাগ করেন।

# শ্রীশ্রীচৈতন্যভাগবতের সূচীপত্র

—:(*):—

## আদি খণ্ড।

## মধ্য খণ্ড।

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|

বিষয় | পৃষ্ঠা

# শ্রীশ্রীচৈতন্য-ভাগবত।

## আদিখণ্ড।

### প্রথম অধ্যায়।

আজানুলম্বিতভুজৌ কনকাবদাতৌ
সংকীর্ত্তনৈকপিতরৌ কমলায়তাক্ষৌ।
বিশ্বম্ভরৌ দ্বিজবরৌ যুগধর্ম্মপালৌ
বন্দে জগৎপ্রিয়করৌ করুণাবতারৌ ॥১॥

**অন্বয়ঃ।**—গ্রন্থারম্ভে অভীষ্টদেবতানমস্কাররূপং মঙ্গলমাচরতি। আজানুলম্বিতভুজৌ কনকাবদাতৌ কমলায়তাক্ষৌ বিশ্বম্ভরৌ জগৎপ্রিয়করৌ দ্বিজবরৌ যুগধর্ম্মপালৌ সংকীর্ত্তনৈকপিতরৌ করুণাবতারৌ বন্দে ॥১॥

**অনুবাদ।**—গ্রন্থারম্ভে অভীষ্টদেবতা নমস্কাররূপ মঙ্গলাচরণ:—যাঁহাদের ভুজযুগল জানু পর্য্যন্ত বিলম্বিত, যাঁহাদের অঙ্গকান্তি স্বর্ণের ন্যায় মনোরম (অথবা যাঁহাদের একজনের স্বর্ণের ন্যায় গৌর এবং অপরের শঙ্খের ন্যায় শুক্লবর্ণ অঙ্গকান্তি, অবদাত—শ্বেত) যাঁহাদের নয়নদ্বয় কমলদলের ন্যায় সুবিস্তৃত, যাঁহারা বিশ্বের ভরণ-পোষণ কর্ত্তা, এবং যাঁহারা জগতের প্রিয়ানুষ্ঠান-কর্ত্তা, যাঁহারা ব্রাহ্মণ শ্রেষ্ঠ যাঁহারা যুগধর্ম্মের পালক এবং (নাম সংকীর্ত্তনই কলির যুগধর্ম্ম) সংকীর্ত্তনের একমাত্র প্রবর্ত্তক, যাঁহারা পরম করুণাময় অবতার—সেই শ্রীকৃষ্ণচৈতন্য ও শ্রীনিত্যানন্দকে বন্দনা করিতেছি ॥১॥

নমস্ত্রিকালসত্যায় জগন্নাথসুতায় চ।
সভৃত্যায় সপুত্রায় সকলত্রায় তে নমঃ ॥২॥

**অন্বয়ঃ।**—সভৃত্যায় সপুত্রায় সকলত্রায় চ ত্রিকালসত্যায় জগন্নাথসুতায় তে নমঃ ॥২॥

**অনুবাদ।**—ভৃত্যবর্গসমন্বিত পুত্রোপম স্নেহাস্পদগণসমন্বিত, কলত্রসমন্বিত ভূত ভবিষ্যৎ ও বর্ত্তমান এই তিনকালে সত্য জগন্নাথ মিশ্রের পুত্র তোমাকে নমস্কার ('সকলত্রায়' শব্দের অর্থ কেহ কেহ সকলের ত্রাণকারী করিয়া থাকেন) ॥২॥

শ্রীমুরারিগুপ্তস্য শ্লোকা—

অবতীর্ণৌ স্বকারুণ্যে পরিচ্ছিন্নৌ সদীশ্বরৌ।
শ্রীকৃষ্ণচৈতন্য নিত্যানন্দৌ দ্বৌ ভ্রাতরৌ ভজে ॥৩॥

**অন্বয়ঃ।**—স্বকারুণ্যে পরিচ্ছিন্নৌ সদীশ্বরৌ, অবতীর্ণৌ শ্রীকৃষ্ণচৈতন্যনিত্যানন্দৌ দ্বৌ ভ্রাতরৌ ভজে ॥৩॥

**অনুবাদ।**—যাঁহারা নিজের কারুণ্যের মূর্ত্তিমান বিগ্রহ, যাঁহারা লীলাবশতঃ নরাকারে পরিচ্ছিন্নের ন্যায় প্রতীয়মান হইলেও তত্ত্বতঃ সংস্বরূপ ঈশ্বর সেই শ্রীকৃষ্ণচৈতন্য ও শ্রীনিত্যানন্দরূপে অবতীর্ণ দুই ভ্রাতাকে ভজনা করি ॥৩।

সজয়ত্যতিশুদ্ধবিক্রমঃ কনকাভঃ কমলায়তেক্ষণঃ।
বরজানুবিলম্বিসদ্ভুজো বহুধা ভক্তিরসাভি-
নর্ত্তকঃ ॥ ৪ । *

**অন্বয়ঃ।**—সঃ বরজানুবিলম্বিসদ্ভুজঃ কনকাভঃ কমলায়তেক্ষণঃ অতিশুদ্ধবিক্রমঃ বহুধা ভক্তিরসাভিনর্ত্তকঃ জয়তি ॥ ৪ ॥

---

* কোনও কোনও পুস্তকে এই শ্লোকটী দেখিতে পাওয়া যায় না। ইহা মুরারিগুপ্তের কড়চা বা চৈতন্যচরিতের প্রথম শ্লোক।

**অনুবাদ**।—যিনি বহুপ্রকারের ভক্তি-লীলাবিলাসের প্রকাশক, যাঁহার সুন্দর ভুজযুগল শ্রেষ্ঠজানু পর্য্যন্ত বিলম্বিত সেই সুবর্ণবর্ণ কমল-দলতুল্য বিস্তৃত লোচনশালী শুদ্ধবিক্রম শ্রীকৃষ্ণ-চৈতন্য জয়যুক্ত হউন॥৪।

জয়তি জয়তি দেবঃ কৃষ্ণচৈতন্যচন্দ্রো
জয়তি জয়তি কীর্ত্তিস্তস্য নিত্যা পবিত্রা।
জয়তি জয়তি ভৃত্যস্তস্য বিশ্বেশমূর্ত্তে
র্জয়তি জয়তি নৃত্যং তস্য সর্ব্বপ্রিয়স্য ॥৫।

**অন্বয়ঃ**।—দেবঃ কৃষ্ণচৈতন্যচন্দ্রোজয়তি তস্য নিত্যা পবিত্রা কীর্ত্তিঃ জয়তি জয়তি, তস্য বিশ্বেশমূর্ত্তেঃ ভৃত্যঃ জয়তি জয়তি তস্য সর্ব্বপ্রিয়স্য নৃত্যং জয়তি জয়তি ॥৫।

**অনুবাদ**।—লীলাপর, শ্রীকৃষ্ণ চৈতন্য চন্দ্র অতিশয় জয়যুক্ত হউন, তাঁহার সনাতনী পবিত্রা কীর্ত্তি প্রকৃষ্টরূপে জয়যুক্তা হউক, সেই বিশ্বেশ্বররূপীর ভৃত্য অতিমাত্র জয়যুক্ত হউন, সেই সর্ব্বজনপ্রিয় প্রভুর নৃত্য অত্যধিকরূপে জয়যুক্ত হউক ॥৫।

আদ্যে শ্রীচৈতন্য-প্রিয়-গোষ্ঠির চরণে।
অশেষ-প্রকারে মোর দণ্ড-পরণামে॥
তবে বন্দোঁ শ্রীকৃষ্ণচৈতন্য মহেশ্বর।
নবদ্বীপে অবতার নাম বিশ্বম্ভর॥
'আমার ভক্তের পূজা আমা হৈতে বড়।'
সেই প্রভু বেদে ভাগবতে কৈল দড়॥
তথাহি শ্রীভাগবতে (১১।১৯।২১)—

আদরং পরিচর্য্যায়াং সর্ব্বাঙ্গৈরভিবন্দনং।
মদ্ভক্তপূজাভ্যধিকা সর্ব্বভূতেষু মন্মতিঃ ॥৬।

**অন্বয়ঃ**।—পরিচর্য্যায়াং আদরং সর্ব্বাঙ্গৈ অভিবন্দনং, সর্ব্বভূতেষু মন্মতিঃ (ইত্থং) মদ্ভক্ত-পূজা (মৎপূজাতোঽপি) অভ্যধিকা (ভবতি) ॥৬।

**অনুবাদ**।—পরিচর্য্যা কর্ম্মে আদর, সর্ব্বাঙ্গের দ্বারা বিশেষরূপে বন্দনা, সর্ব্বপ্রাণীতেই আমি অবস্থিতি করিতেছি এই প্রকার বুদ্ধি—এই প্রকারে আমার ভক্তের আদর আমার পূজা হইতেও শ্রেষ্ঠ ॥৭।

এতেক করিলুঁ আগে ভক্তের বন্দন।
অতএব আছে কার্য্য সিদ্ধির লক্ষণ॥
ইষ্টদেব বন্দোঁ মোর নিত্যানন্দরায়।
চৈতন্য-কীর্ত্তন স্ফুরে যাঁহার কৃপায়॥
সহস্র-বদন বন্দোঁ প্রভু বলরাম।
যাঁহার সহস্রমুখ কৃষ্ণযশোধাম॥
যে প্রভু চৈতন্য যশ সহস্রেক মুখে।
গাইতে আছেন প্রভু সঙ্কর্ষণরূপে॥
মহারত্ন থুই যেন মহাপ্রিয় স্থানে।
যশোরত্ন-ভাণ্ডার শ্রীঅনন্ত—বদনে॥
অতএব আগে বলরামের স্তবন।
করিলে সে মুখে স্ফুরে চৈতন্যকীর্ত্তন॥
সহস্রেক ফণাধর প্রভু বলরাম।
যতেক করয়ে প্রভু সকল উদ্দাম॥
হলধর মহাপ্রভু প্রকাণ্ড শরীর।
চৈতন্যচন্দ্রের যশোমত্ত মহাবীর॥
ততোধিক চৈতন্যের প্রিয় নাহি আর।
নিরবধি সেই দেহে করেন বিহার।
তাঁহান চরিত্র যেবা জনে শুনে গায়।
শ্রীকৃষ্ণচৈতন্য তারে পরম সহায়॥
মহাপ্রীত হয় তারে মহেশ-পার্ব্বতী।
জিহ্বায় স্ফুরয়ে তার শুদ্ধা সরস্বতী॥
পার্ব্বতী প্রভৃতি নবার্ব্বুদ নারী লঞা;
সঙ্কর্ষণ পূজে শিব উপাসক হঞা।
পঞ্চম স্কন্ধের এই ভাগবত কথা।
সর্ব্ব বৈষ্ণবের বন্দ্য বলরাম গাথা॥
তান রাসক্রীড়া কথা পরম উদার।
বৃন্দাবনে গোপীসনে করিলা বিহার॥
দুই মাস বসন্ত মাধব-মধু-নামে।
হলায়ুধ রাসক্রীড়া কহয়ে পুরাণে॥
সে সকল শ্লোক এই শুন ভাগবতে।
শ্রীশুক কহেন শুনে রাজা পরীক্ষিতে॥

তথাহি শ্রীভাগবতে (১০।৬৫।১৭-১৮, ২১-২২)

দ্বৌ মাসৌ তত্র চাবাৎসীন্মধুং মাধবমেবচ।
রামঃ ক্ষপাসু ভগবান্ গোপীনাং রতিমাবহন্ ৭॥

**অন্বয়ঃ**। ভগবান রামঃ ক্ষপাসু

গোপীনাং রতিং আবহন্ তত্র মধু মাধবংএব দ্বৌ মাসৌ চ অবাৎসীৎ ॥৭।

**অনুবাদ**।—পরমেশ্বর বলরাম রাত্রিতে স্বপ গৃহীতা গোপীগণের আনন্দবর্দ্ধন করতঃ তথায় চৈত্র ও বৈশাখ এই দুইমাস বাস করিয়াছিলেন।৭॥

পূর্ণচন্দ্রকলামৃষ্টে কৌমুদীগন্ধবায়ুনা।
যমুনোপবনে রেমে সেবিতে স্ত্রীগণৈর্বৃতঃ ॥৮।

**অন্বয়ঃ**।—(সঃ) পূর্ণচন্দ্রকলামৃষ্টে কৌমুদীগন্ধবায়ুনা সেবিতে যমুনোপবনে স্ত্রীগণৈঃ বৃতঃ রেমে ॥৮।

**অনুবাদ**।—সেই শ্রীরাম পূর্ণচন্দ্রালোকে সমুজ্জ্বল ও কুমুদগন্ধবায়ু সেবিতযমুনাতিরবর্ত্তী উপবনে গোপীগণপরিবৃত হইয়া ক্রীড়া করিয়াছিলেন ॥৮।

উপগীয়মানোগন্ধর্ব্বৈর্বনিতাশোভিমণ্ডলে।
রেমে করেণুযূথেশো মাহেন্দ্রইব বারণঃ ॥৮।ক

**অন্বয়ঃ**।—বনিতাশোভিমণ্ডলে গন্ধর্ব্বৈঃ উপগীয়মানঃ (সঃ) করেণুযূথেশো মাহেন্দ্রঃ বারণঃ ইব রেমে ॥৮।ক

**অনুবাদ**। বনিতাগণ শোভিত মণ্ডল মধ্যে গন্ধর্ব্বগণ কর্ত্তৃক গীত চরিত্র রাম হস্তিনীগণের যূথপতি ঐরাবত হস্তীর ন্যায় ক্রীড়া করিয়াছিলেন ॥৮।ক

নেদুর্দুন্দুভয়ো ব্যোম্নি ববৃষুঃ কুসুমৈর্মুদা।
গন্ধর্ব্বা মুনয়ো রামং তদ্বীর্য্যৈরীড়িরে তদা ॥৯।

**অন্বয়ঃ**।—ব্যোম্নি দুন্দুভয়ঃ নেদুঃ, (দেবাঃ) কুসুমৈঃ ববৃষুঃ, গন্ধর্ব্বাঃ মুনয়শ্চ রামং তদ্বীর্য্যৈঃ ঈড়িরে ॥৯।

**অনুবাদ**।—আকাশ মণ্ডলে দুন্দুভিনাদ হইতে লাগিল, দেবগন পুষ্পবৃষ্টি করিতে লাগিলেন এবং গন্ধর্ব্বগণ এবং মুনিগণ বলরামকে তাঁহার বীরত্ব প্রকাশক বাক্যাবলীর দ্বারা স্তব করিতে লাগিলেন ॥৯।

(৮ক ও ৯ সংখ্যক শ্লোক দুইটী সকল ভাগবতে দেখিতে পাওয়া যায় না, কিন্তু প্রাচীন টীকাকার শ্রীমদ্বীররাঘবের ও শ্রীমদ্বিজয়ধ্বজের টীকায় উহার উল্লেখ আছে।)

যে স্ত্রীসঙ্গ মুনিগণে করেন নিন্দন।
তানাও রামের রাসে করেন স্তবন ॥
যাঁর রাসে দেবে আসি পুষ্পবৃষ্টি করে।
দেবে জানে একতত্ত্ব কৃষ্ণ-হলধরে ॥
চারি বেদে গুপ্তবলরামের চরিত্র।
আমি কি বলিব সব পুরাণে বিদিত ॥
মূর্খ দোষে কেহ কেহ না দেখি পুরাণ।
বলরাম-রাসক্রীড়া করে অপ্রমাণ ॥
এক ঠাঁই দুই ভাই গোপিকা সমাজে।
করিলেন রাসক্রীড়া বৃন্দাবন মাঝে ॥
তথাহি শ্রীভাগবতে (১০।৩৪।২০।২৩)—

কদাচিদথ গোবিন্দো রামশ্চাদ্ভুতবিক্রমঃ।
বিজহ্রতুর্ব্বনে রাত্র্যাং মধ্যগৌ ব্রজযোষিতাং ॥১০।

**অন্বয়ঃ**।—অথ কদাচিৎ অদ্ভুতবিক্রমঃ গোবিন্দঃ রামশ্চ বনে রাত্র্যাং ব্রজযোষিতাং মধ্যগৌ (সন্তৌ) বিজহ্রতুঃ ॥১০।

**অনুবাদ**।—অনন্তর শিবরাত্রির পর একদা (হোলিকা-পূর্ণিমায়) অলৌকিক প্রভাবশালী শ্রীকৃষ্ণ এবং বলরাম বনমধ্যে রাত্রিকালে ব্রজরমণীগণের মধ্যবর্ত্তী হইয়া বিহার করিতেছিলেন। (হোলিকা-রাত্রিতে এই প্রকার ব্যবস্থা প্রবর্ত্তিত আছে)।১০।

উপগীয়মানৌ ললিতং স্ত্রীরত্নৈর্ব্বদ্ধসৌহৃদৈঃ।
স্বলঙ্কৃতানুলিপ্তাঙ্গৌ স্রগ্বিণৌ বিরজোঽম্বরৌ ॥১১।
নিশামুখং মানয়ন্তাবুদিতোড়ুপতারকং।
মল্লিকাগন্ধমত্তালিজুষ্টং কুমুদবায়ুনা ॥১২।
জগতুঃ সর্ব্বভূতানাং মনঃ-শ্রবণ-মঙ্গলং।
তৌ কল্পয়ন্তৌ যুগপৎ স্বরমণ্ডলমূর্চ্ছিতম্ ॥১৩।

**অন্বয়ঃ**।—স্বলঙ্কৃতানুলিপ্তাঙ্গৌ স্রগ্বিণৌ বিরজোঽম্বরৌ উদিতোড়ুপতারকং মল্লিকাগন্ধমত্তালি কুমুদবায়ুনা জুষ্টং নিশামুখং মানয়ন্তৌ, বদ্ধসৌহৃদৈঃ স্ত্রীরত্নৈঃ ললিতং উপগীয়মানৌ স্বরমণ্ডলমূর্চ্ছিতং যুগপৎ কল্পয়ন্তৌ তৌ সর্ব্বভূতানাং মনঃ-শ্রবণমঙ্গলং জগতুঃ ॥১১।১২।১৩।

**অনুবাদ**।—সুন্দররূপে অলঙ্কৃত এবং চন্দনচর্চ্চিতাঙ্গ নির্ম্মলবস্ত্র ও মাল্যধারী শ্রীকৃষ্ণ ও বলরাম উদিতচন্দ্র ও তারকাযুক্ত মল্লিকাপুষ্প পরিমল মত্তভ্রমর সংম্বিত কুমুদগন্ধি বায়ু-সেবিত নিশারম্ভের সৎকার করতঃ পরস্পর সখীভাবে নিবদ্ধা বরাঙ্গনাগণ কর্ত্তৃক নখাদি মনোহর ভাব ও গানের দ্বারা গীত-চরিত্র হইয়া স্বরগ্রামের যুগপৎ আরোহণ ও অবরোহণ কল্পনা করিয়া সর্ব্বপ্রাণীর চিত্ত ও কর্ণের মঙ্গল-বিধান করতঃ গান করিতে লাগিলেন ॥১১।১২।১৩।

ভাগবত শুনি যার রাম নাহি প্রীত।
বিষ্ণু-বৈষ্ণবের পথে সে জন বর্জ্জিত ॥
ভাগবত যে না মানে সে যবনসম।
তার শাস্তা আছে জন্মে জন্মে প্রভু যম ॥
এবে কেহ কেহ নপুংসক বেশে নাচে। *
বোলে "বলরাম-রাস কোন শাস্ত্রে আছে?"
কোন পাপী শাস্ত্র দেখিলেও নাহি মানে।
এক অর্থ অন্য অর্থ করিয়া বাখানে ॥
চৈতন্যচন্দ্রের প্রিয়বিগ্রহ বলাই।
তান স্থানে অপরাধে মরে সর্ব্বঠাই ॥
মূর্ত্তিভেদে আপনে হয়েন প্রভু দাস।
সে সব লক্ষণ অবতারেই প্রকাশ ॥
সখা ভাই ব্যজন শয়ন আবাহন।
গৃহ ছত্র বস্ত্র যত ভূষণ আসন ॥
আপনে সকলরূপে সেবেন আপনে।
যারে অনুগ্রহ করে পায় সেই জনে ॥

তথাহি শ্রীযামুনমুনি বিরচিত স্তোত্ররত্নে—

নিবাসশয্যাসনপাদুকাংশুকো-
পধানবর্ষাতপবারণাদিভিঃ।
শরীরভেদৈস্তবশেষতাং গতৈ-
র্যথোচিতং শেষ ইতীরিতে জনৈঃ ॥ ১৪ ।

**অন্বয়ঃ**।—(পূর্ব্বশ্লোকোক্তেন "ভোগিনি" ইতি সপ্তম্যন্তপদেনস্যান্বয়ঃ) নিবাসশয্যাসন পাদুকাংশুকোপধান-বর্ষাতপ-বারণাদিভিঃ শরীর-ভেদৈঃ তব শেষতাং গতৈঃ শেষঃ ইতি জনৈঃ যথোচিতং ঈরিতে ॥১৪।

**অনুবাদ**।—শ্রীযামুনমুনি বিষ্ণুর স্তব করিতেছেন। (তুমি যে অনন্তনাগের উপর অধিষ্ঠিত তাঁহার গুণ বলিতেছি।) ভগবান সংকর্ষণদেব তোমার নিবাস (অধিষ্ঠানভূমি বা প্রকাশ ভূমি) শয্যা আসন পাদুকা বস্ত্র উপধান ও বর্ষাতপবারণ (ছত্র) প্রভৃতিরূপে শরীর ভেদের দ্বারা তোমার সেবার জন্য যথেচ্ছ আপনাকে নিয়োগ করিবার সামর্থ্য লাভ করিয়াছেন। অতএব জনগণে তাঁহাকে যে শেষ নামে অভিহিত করিয়া থাকে তাহা যথার্থই হইয়াছে। (শেষত্বং যথেষ্টবিনিয়োগার্হত্ব" শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী "ভক্তিপ্রদীপিকা" গ্রন্থ হইতে এই অর্থটির উদ্ধার করিয়া বাঙ্গালী বৈষ্ণবগণের ধন্যবাদার্হ হইয়াছেন। শেষত্ব—নিজের ইচ্ছামত আপনাকে বিশেষ, বিশেষরূপে নিয়োগ করিবার ক্ষমতা)।॥১৪।

অনন্তের অংশ শ্রীগরুড় মহাবলী।
লীলায় বহয়ে কৃষ্ণ হয়ে কুতূহলী ॥
কি ব্রহ্মা কি শিব কি সনকাদি কুমার।
ব্যাস শুক নারদাদি ভক্ত নাম যার ॥
সবার পূজিত শ্রীঅনন্ত মহাশয়।
সহস্রবদন প্রভু ভক্তি-রসময় ॥
আদি দেব মহাযোগী ঈশ্বর বৈষ্ণব।
মহিমার অন্ত ইহান্ না জানেন সব ॥
সেবন শুনিলা এবে শুন ঠাকুরাল।
আত্মতন্ত্রে হেন মতে বৈসেন পাতাল ॥
শ্রীনারদগোসাঞি তুম্বুরু করি সঙ্গে।
সে যশ গায়েন ব্রহ্মাস্থানে শ্লোকবন্ধে ॥

তথাহি শ্রীভাগবতে ৫।২৫।৯।১২)—

উৎপত্তিস্থিতিলয়হেতবোঽস্য কল্পাঃ
সত্ত্বাদ্যাঃ প্রকৃতিগুণা যদীক্ষয়াসন্।
যদ্রূপং ধ্রুবমকৃতং যদেকমাত্মন্
নানাধাৎ কথমুহ বেদ তস্য বর্ত্ম ॥১৫।

**অন্বয়ঃ**।—অস্য (জগতঃ) উৎপত্তি-স্থিতি-লয় হেতবঃ সত্ত্বাদ্যাঃ প্রকৃতিগুণাঃ

* নপুংসক—পুরুষোচিত শাস্ত্রজ্ঞান ও সাধ্যাবজ্জিত ব্যক্তিকেই নপুংসক বলিয়াছেন। কিন্তু স্ত্রেণ পুরুষ বা নারীর বেশ অনুকরণ করে মাত্র কিন্তু তাহাদের প্রবৃত্তি অন্তরে থাকে না।

কল্পাঃ (স্ব স্ব কার্য্যসমর্থা) আসন্। যদ্রূপং ধ্রুবং অকৃতঞ্চ। যদেকং (এব) আত্মন্ (আত্মনি) নানা অধাৎ তস্য বর্ত্ম (তত্ত্বং) (জনঃ) কথং উহ বেদ ॥১৫।

**অনুবাদ**।—দেবর্ষি নারদ অনন্তদেবের গুণগান করিতেছেন। এই জগতের সৃষ্টিস্থিতি ও লয়ের কারণ সত্ত্ব, রজ, তম, প্রকৃতির এই গুণত্রয় যাঁহার ঈক্ষণবশতঃ নিজ নিজ কার্য্যে সমর্থ হইয়াছে, যাঁহার রূপ অনন্ত ও অনাদি, যিনি এক হইয়াও আপনাতেই সৃষ্টির বৈচিত্র্য নিহিত করিয়া জগৎপ্রপঞ্চরূপে প্রকাশিত হইতেছেন সেই ব্রহ্মস্বরূপ অনন্তদেবের তত্ত্ব লোকে কি প্রকারে জ্ঞাত হইবে? ।১৫।

মূর্ত্তিং নঃ পুরুকৃপয়া বভার সত্ত্বং
সংশুদ্ধং সদসদিদং বিভাতি যত্র।
যল্লীলাং মৃগপতিরাদদে হনবদ্যা-
মাদাতুং স্বজনমনাংস্যুদারবীর্য্যঃ ॥১৬।

**অন্বয়ঃ**।—যত্র ইদং সদসদ্ বিভাতি, সঃ নঃ পুরুকৃপয়া সংশুদ্ধং সত্ত্বং মূর্ত্তিং বভার। উদারবীর্য্যঃ (সঃ) স্বজনমনাংসি আদাতুং অনবদ্যাং যল্লীলাং অকরোৎ, মৃগপতিঃ তং আদদে ॥১৬।

**অনুবাদ**।—যাহাতে সৎ ও অসৎ সমস্তই বিশেষরূপে প্রকাশ পাইতেছে, তিনি তাঁহার অনুবর্ত্তী ভক্ত আমাদিগের প্রতি নিরতিশয় কৃপাবশতঃ বিশুদ্ধ সত্ত্বস্বরূপ নিজমূর্ত্তি প্রকটিত করিয়াছেন। স্বজনগণের মনোহরণ করিবার জন্য উদারকীর্ত্তি তিনি যে লীলার প্রকাশ করেন মৃগপতি সেই মধুরলীলা তাঁহার নিকট হইতে শিক্ষা করিয়াছে। (মৃগপতি শব্দে শ্রীবরাহদেবও বুঝায়; অথবা মৃগপতি—কামপ্রদগণের শ্রেষ্ঠ।) ॥১৬।

যন্নামশ্রুতমনুকীর্ত্তয়েদকস্মাৎ
আর্ত্তো বা যদি পতিতঃ প্রলম্ভনাদ্বা।
হন্ত্যংহঃ সপদিনৃণামশেষমন্যং
কং শেষাদ্ভগবত আশ্রয়েন্মুমুক্ষুঃ ॥ ১৭ ॥

**অন্বয়ঃ**।—শ্রুতং বা অকস্মাৎ বা প্রলম্ভনাৎ বা আর্ত্তো বা যদি পতিতঃ (অপি) যন্নাম অনুকীর্ত্তয়েৎ (তর্হি) নৃণাং অশেষং অংহঃ সপদি হন্তি, মুমুক্ষুঃ ভগবতঃ শেষাৎ অন্যং কং আশ্রয়েৎ ॥১৭।

**অনুবাদ**।—অপরের নিকট শুনিয়াই হউক, যদৃচ্ছাক্রমেই হউক, পরিহাসছলেই হউক বা আর্ত্ত হইয়াই হউক পতিত ব্যক্তিও যাঁহার নাম কীর্ত্তন করিলে নরগণের অশেষ পাপ তৎক্ষণাৎ বিনষ্ট হয় মুমুক্ষু ব্যক্তি সেই ভগবান শেষ ব্যতীত অন্য কাহাকেই বা ভজনা করিবে ॥১৭।

মূর্দ্ধন্যর্পিতমণুবৎ সহস্রমূর্দ্ধ্নো
ভূগোলং সগিরিসরিৎ-সমুদ্রসত্ত্বং।
আনন্ত্যাদিবমিতবিক্রমস্য ভূম্নঃ
কোবীর্য্যাণ্যপি গণয়েৎ সহস্রজিহ্বঃ ॥ ১৮

**অন্বয়ঃ**। (যস্য) সহস্রমূর্দ্ধ্নঃ মূর্দ্ধনি সগিরি সরিৎ-সমুদ্রসত্ত্বং ভূগোলং অণুবং অর্পিতং আনন্ত্যাৎ সহস্র জিহ্বঃ অপি কঃ অবিমিতবিক্রমস্য ভূম্নঃ বীর্য্যাণি গণয়েৎ ॥১৮।

**অনুবাদ**।—যে সহস্রশীর্ষ পুরুষের একটী মাত্র মস্তকে পর্ব্বত নদী সমুদ্র ও প্রাণিগণ সহিত ভূমণ্ডল অণুর ন্যায় অর্পিত রহিয়াছে; গুণের অন্ত নাই বলিয়া সহস্রজিহ্বা লাভ করিয়াও কোন্ ব্যক্তি অপরিমিত শক্তিশালী সেই মহেশ্বরের গুণগণ গণনা করিতে পারে? ॥১৮।

এবং প্রভাবো ভগবাননন্তো
দুরন্তবীর্য্যোরুগুণানুভাবঃ।
মূলে রসায়াঃ স্থিত আত্মতন্ত্রো
যো লীলয়া ক্ষ্মাং স্থিতয়ে বিভর্ত্তি ॥ ১৯ ॥

**অন্বয়ঃ**।—রসায়াঃ মূলেস্থিতঃ আত্মতন্ত্রঃ স্থিতয়ে লীলয়াক্ষ্মাং বিভর্ত্তি। ভগবান্ অনন্তঃ এবম্প্রভাবঃ দুরন্তবীর্য্যঃ উরুগুণানুভাবঃ (ভবতি) ॥১৯।

**অনুবাদ**।—যিনি নিজে স্বতন্ত্র হইয়াও রসাতলের মূলে অবস্থিত হইয়া পালনাদিকার্য্য সাধনার্থ লীলাবশতঃ পৃথিবীকে ধারণ করেন সেই ভগবান অনন্তদেব এই প্রকার প্রভাবসম্পন্ন, তাঁহার বলের অন্ত নাই; এবং তাঁহার প্রভাবের ও গুণের সীমা নাই ॥১৯।

অস্যার্থঃ—

সৃষ্টি-স্থিতি-প্রলয়-সত্বাদি যত গুণ।
যার দৃষ্টিপাতে হয় যায় পুনঃ পুনঃ॥
অদ্বিতীয় রূপ সত্য অনাদি মহত্ব॥
তথাপি অনন্ত হয় কে বুঝে সে তত্ত্ব॥
শুদ্ধসত্ত্বমূর্ত্তি প্রভু ধরে করুণায়।
যে বিগ্রহে সভার প্রকাশ সুলীলায়॥
যাহার তরঙ্গ শিখি, সিংহ মহাবলী।
নিজজন মনোরঞ্জে হঞা কুতূহলী॥
যে অনন্ত নামের শ্রবণসঙ্কীর্ত্তনে।
যেতে মতে কেন নাহি বলে যেতে জনে॥
অশেষ জন্মের বন্ধ ছিণ্ডে সেইক্ষণে।
অতএব বৈষ্ণব না ছাড়ে কভু তানে॥
শেষ বই সংসারের গতি নাহি আর।
অনন্তের নামে সর্ব্ব জীবের উদ্ধার॥
অনন্ত-পৃথিবী গিরি-সমুদ্র-সহিতে।
যে প্রভু ধরেন শিরে, পালন করিতে॥
সহস্র-ফণার এক ফণে বিন্দু যেন।
অনন্ত বিক্রম না জানেন আছে হেন॥
সহস্র বদনে কৃষ্ণ-যশ নিরন্তর!
গাইতে আছেন আদিদেব মহীধর॥

শ্রীরাগঃ।

কি আরে রাম গোপালে বাদ লাগিয়াছে।
ব্রহ্মা রুদ্র সুর, সিদ্ধ মুনীশ্বর
আনন্দে দেখিছে॥ধ্রু॥
গায়েন অনন্ত শ্রীযশের নাহি অন্ত।
জয়ভঙ্গ নাহি কারু দোঁহে বলবন্ত॥
অদ্যাপিহ শেষ দেব সহস্র-শ্রীমুখে।
গায়েন চৈতন্য-যশ অন্ত নাহি দেখে॥
লাগ * বলিয়া যায় বেগে সিন্ধু তরিবারে।
যশের সিন্ধু না দেয় কূল অধিক অধিক বাড়ে॥

তথাহি শ্রীভাগবতে নারদং প্রতি
ব্রহ্মবাক্যং (২।৭।৪০)

নান্তং বিদাম্যহমমী মুনয়োঽগ্রজাস্তে
মায়াবলস্য পুরুষস্য কুতোঽবরে যে।
গায়ন্ গুণান দশশতাননআদিদেবঃ
শেষোঽধুনাপি সমবস্যতি নাস্য পারং॥ ২০॥

**অন্বয়ঃ**।—অহং পুরুষস্য মায়াবলস্য অন্তং ন বিদামি; তে অগ্রজাঃ অমী মুনয়ঃ (অপিন) যে অবরে কুতঃ? দশশতাননঃ আদি-দেবঃ শেষঃ অস্য গুণান্ গায়ন্ পারং অধুনা অপি ন সমবস্যতি॥ ২০।

**অনুবাদ**।—ব্রহ্মা নারদকে বলিতেছেন। আমিও সেই পুরুষের মায়াবল যে কত তাহা জানিতে পারি নাই, তোমার অগ্রজ ঐ সনক সনন্দনাদি মুনিগণও জানেন না। অপরের কথা আর কি বলিব? সহস্রবদন আদিদেব শেষ সহস্রবদনে এই পুরুষের গুণগান করিতে আজিও তাহার পার-প্রাপ্ত হইতে পারেন নাই॥ ২০।

পালননিমিত্ত হেন প্রভু রসাতলে।
আছে মহাশক্তিধর নিজকুতূহলে॥
ব্রহ্মার সভায় গিয়া নারদ আপনে।
এই গুণ গায়েন তুম্বুরুবীণাসনে॥
ব্রহ্মাদি বিহ্বল এই যশের শ্রবণে।
ইহা গাঞা নারদ পূজিত সর্ব্বস্থানে॥
কহিলাম এই কিছু অনন্ত প্রভাব।
হেন প্রভু নিত্যানন্দে কর অনুরাগ।
সংসারের পার হই ভক্তির সাগরে।
যে ডুবিবে সে ভজুক নিতাই চাঁদেরে॥
বৈষ্ণব চরণে মোর এই মনস্কাম।
"জন্মে জন্মে প্রভু মোর হউ বলরাম"॥
'দ্বিজ' 'বিপ্র, 'ব্রাহ্মণ' যে হেন নাম ভেদ।
এই মত নিত্যানন্দ অনন্ত বলদেব॥
অন্তর্য্যামী নিত্যানন্দ বলিলা কৌতুকে।
চৈতন্যচরিত্র কিছু লিখিতে পুস্তকে॥
চৈতন্যকীর্ত্তন স্ফুরে শেষের কৃপায়।
যশের ভাণ্ডারবৈসে শেষের জিহ্বায়॥
অতএব যশোময় বিগ্রহ অনন্ত।
গাইল তাহান্ কিছু পাদপদ্মদ্বন্দ্ব।
চৈতন্যচন্দ্রের পুণ্য শ্রবণচরিত।
ভক্ত-প্রসাদে স্ফুরে জানিহ নিশ্চিত॥

* লাগ।—নিকট, কাছে।

বেদগুহ্য চৈতন্যচরিত কেবা জানে।
তাহি লিখি যাহা শুনিয়াছি ভক্ত-স্থানে॥
চৈতন্য কথার আদি অন্ত নাহি দেখি।
যেন মত দেন শক্তি তেন মত লিখি॥
কাষ্ঠের পুতলী যেন কুহকে নাচায়।
এইমত গৌরচন্দ্র মোরে যে বোলায়॥
সর্ব্ব বৈষ্ণবের পায়ে করি নমস্কার।
ইথে অপরাধ কিছু নহুক আমার॥
মন দিয়া শুন ভাই শ্রীচৈতন্য-কথা।
ভক্ত-সঙ্গে যে যে লীলা কৈলা যথাযথা॥
ত্রিবিধ চৈতন্যলীলা আনন্দের ধাম।
আদিখণ্ড মধ্যখণ্ড শেষখণ্ড নাম॥
আদিখণ্ডে প্রধানতঃ বিদ্যার বিলাস।
মধ্যখণ্ডে চৈতন্যের কীর্ত্তন-প্রকাশ॥
শেষখণ্ডে সন্ন্যাসীরূপে নীলাচলে স্থিতি।
নিত্যানন্দ স্থানে সমর্পিয়া গৌড়ক্ষিতি॥
নবদ্বীপে আছে জগন্নাথ মিশ্রবর।
বসুদেব প্রায় তেঁহ স্বধর্ম্মে তৎপর॥
তান্ পত্নী শচী নাম মহাপতিব্রতা।
দ্বিতীয় দেবকী যেন সেই জগন্মাতা॥
তান্ গর্ভে অবতীর্ণ হৈলা নারায়ণ।
শ্রীকৃষ্ণ-চৈতন্য নাম সংসার-ভূষণ॥
আদিখণ্ডে ফাল্গুনী পূর্ণিমা শুভদিনে।
অবতীর্ণ হৈলা প্রভু নিশায় গ্রহণে॥
হরিনাম মঙ্গল উঠিল চতুর্দ্দিগে।
জন্মিলা ঈশ্বর সঙ্কীর্ত্তন করি আগে॥
আদিখণ্ডে শিশুরূপে অনেক প্রকাশ।
পিতা মাতা প্রতি দেখাইলা গুপ্তবাস॥
আদিখণ্ডে ধ্বজ, বজ্র, অঙ্কুশ, পতাকা।
গৃহ মাঝে অপূর্ব্ব দেখিল পিতা মাতা॥
আদিখণ্ডে প্রভুরে হরিয়াছিল চোরে।
চোর ভাণ্ডাইয়া * প্রভু আইলেন ঘরে॥
আদিখণ্ডে জগদীশ হিরণ্যের ঘরে।
নৈবেদ্য খাইলা প্রভু শ্রীহরিবাসরে॥
আদিখণ্ডে শিশুছলে করিয়া ক্রন্দন।
বোলাইল সর্ব্বমুখে শ্রীহরি কীর্ত্তন॥

আদিখণ্ডে লোকবর্জ্জ্য হাণ্ডীর আসনে।
বসিয়া মায়েরে তত্ত্ব কহিল আপনে॥
আদিখণ্ডে গৌরাঙ্গের চাঞ্চল্য অপার।
শিশুগণ সঙ্গে যেন গোকুলবিহার॥
আদিখণ্ডে করিলেন আরম্ভ পড়িতে।
অল্পে অধ্যাপক হইল সকল শাস্ত্রেতে॥
আদিখণ্ডে জগন্নাথমিশ্র-পরলোক।
বিশ্বরূপ-সন্ন্যাস শচীর দুই শোক॥
আদিখণ্ডে বিদ্যাবিলাসের মহারম্ভ।
পাষণ্ডী দেখয়ে যেন মূর্ত্তিমন্ত দম্ভ॥
আদিখণ্ডে সকল পড়ুয়াগণ মেলি।
জাহ্নবীর তরঙ্গে নির্ভয় জলকেলি॥
আদিখণ্ডে গৌরাঙ্গের সর্ব্বশাস্ত্র জয়।
ত্রিভুবনে হেন নাহি যে সম্মুখ হয়॥
আদিখণ্ডে বঙ্গদেশে প্রভুর গমন।
প্রাচ্যভূমি তীর্থ হৈল পাই শ্রীচরণ॥
আদিখণ্ডে পূর্ব্ব-পরিগ্রহের বিজয়।
শেষে রাজপণ্ডিতের কন্যাপরিণয়॥
আদিখণ্ডে বায়ু-দেহ-মান্দ্য করি ছল।
প্রকাশিলা প্রেমভক্তি বিকার সকল॥
আদিখণ্ডে সকল ভক্তেরে শক্তি দিয়া।
আপনে ভ্রমেন মহাপণ্ডিত হইয়া॥
আদিখণ্ডে দিব্য-পরিধান দিব্য-সুখ।
আনন্দে ভাসেন শচী দেখি চন্দ্রমুখ॥
আদিখণ্ডে গৌরাঙ্গের দিগ্বিজয়ি-জয়।
শেষে করিলেন তার সর্ব্ববন্ধ-ক্ষয়॥
আদিখণ্ডে সকল ভক্তেরে মোহ দিয়া।
সেইখানে ভ্রমে' প্রভু সবারে ভাণ্ডিয়া॥ *
আদিখণ্ডে গয়া গেলা বিশ্বম্ভর-রায়।
ঈশ্বরপুরীরে কৃপা করিলা যথায়॥
আদিখণ্ডে আছে কত অনন্ত-বিলাস।
কিছু শেষে বর্ণিবেন মহামুনি ব্যাস॥
বাল্যলীলা আদি করি যতেক প্রকাশ।
গয়ার অবধি আদিখণ্ডের বিলাস॥
মধ্যখণ্ডে বিদিত হইলা গৌরসিংহ।
চিনিলেন যত সব চরণের ভৃঙ্গ।

* ভাণ্ডাইয়া—ভাঁড়াইয়া, ফাঁকি দিয়া

ভাণ্ডিয়া—ভাঁড়াইয়া

মধ্যখণ্ডে অদ্বৈতাদি-শ্রীবাসের ঘরে।
ব্যক্ত হইলা বসি বিষ্ণুখট্টার উপরে।
মধ্যখণ্ডে নিত্যানন্দ-সঙ্গে দরশন।
এক ঠাঞি দুই ভাই করিলা কীর্ত্তন॥
মধ্যখণ্ডে ষড়্ভুজ দেখিল নিত্যানন্দ।
মধ্যখণ্ডে অদ্বৈত দেখিলা বিশ্ব-অঙ্গ॥
নিত্যানন্দ-ব্যাস পূজা কহি মধ্যখণ্ডে।
যে প্রভুরে নিন্দা করে পাপিষ্ঠ পাষণ্ডে॥
মধ্যখণ্ডে হলধর হৈলা গৌরচন্দ্র।
হস্তে হল মুষল দিলা নিত্যানন্দ॥
মধ্যখণ্ডে দুই অতি-পাতকি-মোচন।
'জগাই' 'মাধাই' নাম বিখ্যাত-ভুবন।
মধ্যখণ্ডে কৃষ্ণরাম—চৈতন্যনিতাই।
শ্যাম-শুক্লরূপ দেখিলেন শচী আই॥
মধ্যখণ্ডে চৈতন্যের মহা-পরকাশ।
সাতপ্রহরিয়া ভাব ঐশ্বর্য্য-বিলাস॥
সেই দিন অমায়ায় কহিলেন কথা।
যে যে সেবকের জন্ম ছিল যথা যথা॥
মধ্যখণ্ডে বৈকুণ্ঠের নাথ নারায়ণ।
নগরে নগরে কৈল আপনে কীর্ত্তন॥
মধ্যখণ্ডে কাজির ভাঙ্গিল অহংকার।
নিজ শক্তি প্রকাশিয়া কীর্ত্তন অপার॥
ভক্তি পাইল কাজি প্রভু-গৌরাঙ্গের বরে।
স্বচ্ছন্দে কীর্ত্তন করে নগরে নগরে॥
মধ্যখণ্ডে মহাপ্রভু বরাহ হইয়া।
নিজতত্ত্ব মুরারিরে কহিলা গর্জ্জিয়া॥
মধ্যখণ্ডে মুরারির স্কন্ধে আরোহণ।
চতুর্ভুজ হৈয়া কৈল অঙ্গনে ভ্রমণ॥
মধ্যখণ্ডে শুক্লাম্বর-তণ্ডুল-ভোজন।
মধ্যখণ্ডে নানা ছান্দ হেলা নারায়ণ॥ *
মধ্যখণ্ডে রুক্মিণীর বেশে নারায়ণ।
নাচিলেন স্তন পিল সর্ব্বভক্তগণ॥
মধ্যখণ্ডে মুকুন্দের দণ্ড সঙ্গদোষে।
শেষে অনুগ্রহ কৈল পরম সন্তোষে॥
মধ্যখণ্ডে মহাপ্রভু নিশায় কীর্ত্তন।
বৎসরেক নবদ্বীপে কৈল অনুক্ষণ॥

মধ্যখণ্ডে নিত্যানন্দ-অদ্বৈত-কৌতুক।
অজ্ঞজনে বুঝে যেন কলহ-স্বরূপ॥
মধ্যখণ্ডে জননীর লক্ষ্যে ভগবান।
বৈষ্ণবাপরাধ করাইলা সাবধান॥
মধ্যখণ্ডে সকল বৈষ্ণব জনেজনে।
সভে বর পাইলেন করিয়া স্তবনে॥
মধ্যখণ্ডে প্রসাদ পাইল হরিদাস।
শ্রীধরের জলপান কারুণ্য-বিলাস।
মধ্যখণ্ডে সকল বৈষ্ণব করি সঙ্গে।
প্রতিদিন জাহ্নবীতে জলকেলি রঙ্গে॥
মধ্যখণ্ডে নিত্যানন্দ গৌরচন্দ্র সঙ্গে।
অদ্বৈতের গৃহে গিয়াছিলা কোন রঙ্গে॥
মধ্যখণ্ডে অদ্বৈতেরে করি বহু দণ্ড।
শেষে কৈল অনুগ্রহ পরম প্রচণ্ড॥
মধ্যখণ্ডে চৈতন্য নিতাই—কৃষ্ণ রাম।
জানিল মুরারি গুপ্ত মহাভাগ্যবান্॥
মধ্যখণ্ডে দুই ভাই চৈতন্য নিতাই।
নাচিলেন শ্রীবাস-অঙ্গনে এক ঠাঞি॥
মধ্যখণ্ডে শ্রীবাসের মৃত-পুত্র-মুখে।
জীবতত্ত্ব কহাইয়া ঘুচাইল দুঃখে॥
চৈতন্যের অনুগ্রহে শ্রীবাস পণ্ডিত।
পাসরিল পুত্রশোক জগতে বিদিত॥
মধ্যখণ্ডে গঙ্গায় পড়িল দুঃখ পাঞা।
নিত্যানন্দ হরিদাস আনিল তুলিঞা॥
মধ্যখণ্ডে চৈতন্যের অবশেষ পাত্র।
ব্রহ্মার দুর্ল্লভ নারায়ণী পাইল মাত্র॥
মধ্যখণ্ডে সর্ব্বজীব উদ্ধার কারণে।
সন্ন্যাস করিতে প্রভু করিলা গমনে॥
কীর্ত্তন করিয়া আদি, অবধি সন্ন্যাস।
এই হৈতে কহি মধ্যখণ্ডের বিলাস॥
মধ্যখণ্ডে আর কত কত কোটী লীলা।
বেদব্যাস বর্ণিবেন সে সকল খেলা॥
শেষখণ্ডে বিশ্বম্ভর করিল সন্ন্যাস।
শ্রীকৃষ্ণচৈতন্যনাম তবে পরকাশ॥
শেষখণ্ডে শুনি প্রভুর শিখার মুণ্ডন।
বিস্তর করিলা প্রভু অদ্বৈত ক্রন্দন॥
শেষখণ্ডে শচী দুঃখ অকথ্য-কথন।
চৈতন্য প্রভাবে সভার রহিল জীবন॥

* ছান্দ—'সংস্কৃত' ছন্দ। প্রকার বেশ।

শেষখণ্ডে সন্ন্যাস করিয়া গৌরচন্দ্র।
চলিলেন নীলাচলে ভক্ত-গোষ্ঠি-সঙ্গ।
শেষখণ্ডে নিত্যানন্দ চৈতন্যের দণ্ড।
ভাঙ্গিলেন মত্তসিংহ পরম প্রচণ্ড॥
শেষখণ্ডে গৌরচন্দ্র গিয়া নীলাচলে।
আপনারে লুকাই রহিলা কুতূহলে॥
সার্ব্বভৌম প্রতি আগে করি উপহাস।
শেষে সার্ব্বভৌমেরে ষড়্ভুজ পরকাশ।
শেষখণ্ডে প্রতাপরুদ্রের পরিত্রাণ।
কাশীমিশ্রের গৃহেতে করিলা অধিষ্ঠান॥
দামোদরস্বরূপ পরমানন্দপুরী।
শেষখণ্ডে এই দুই সঙ্গে অধিকারী।
শেষখণ্ডে প্রভু পুনঃ গেলা গৌড়দেশে।
মথুরা দেখিব করি আনন্দ-বিশেষে॥
আসিয়া রহিলা বিদ্যাবাচস্পতি-ঘরে।
তবেত আইলা প্রভু কুলিয়া নগরে।
অনন্ত অর্ব্বুদ লোক গেলা দেখিবারে।
শেষখণ্ডে সর্ব্ব জীব পাইলা উদ্ধারে॥
শেষখণ্ডে মধুপুরী দেখিতে চলিলা।
কত দূর গিয়া প্রভু নিবর্ত্ত-হইলা॥ *
শেষখণ্ডে পুনঃ আইলেন নীলাচলে।
নিরবধি ভক্ত সঙ্গে কৃষ্ণ-কোলাহলে॥
গৌড়দেশে নিত্যানন্দস্বরূপে পাঠাঞা।
রহিলেন নীলাচলে কত জন লঞা॥
শেষখণ্ডে রথের সম্মুখে ভক্ত-সঙ্গে।
আপনে করিলা নৃত্য আপনার রঙ্গে॥
শেষখণ্ডে সেতুবন্ধে গেলা গৌররায়।
ঝারিখণ্ড দিয়া পুনঃ গেলা মথুরায়॥
শেষখণ্ডে রামানন্দ রায়ের উদ্ধার।
শেষখণ্ডে মথুরায় অনেক বিহার॥
শেষখণ্ডে শ্রীগৌরসুন্দর মহাশয়।
দবিরখাসেরে প্রভু দিলা পরিচয়॥
প্রভু চিনি দুই ভাইর বন্ধ-বিমোচন।
শেষে নাম থুইলেন রূপ, সনাতন॥
শেষখণ্ডে গৌরচন্দ্র গেলা বারাণসী।
না পাইল দেখা যত নিন্দুক সন্ন্যাসী॥
শেষখণ্ডে পুনঃ নীলাচলে আগমন।
অহর্নিশ করিলেন হরি-সঙ্কীর্ত্তন॥
শেষখণ্ডে নিত্যানন্দ কথোক দিবস।
করিলেন পৃথিবীতে পর্য্যটন-রস॥
অনন্ত-চরিত্র কেহ বুঝিতে না পারে।
চরণে নূপুর সর্ব্ব-মথুরা বিহরে॥
শেষখণ্ডে নিত্যানন্দ পানীহাটী গ্রামে।
চৈতন্য-আজ্ঞায় ভক্তি করিলেন দানে॥
শেষখণ্ডে নিত্যানন্দ মহামল্লরায়।
বণিকাদি উদ্ধারিল পরম-কৃপায়॥
শেষখণ্ডে গৌরচন্দ্র মহা-মহেশ্বর।
নীলাচলে বাস অষ্টাদশ সম্বৎসর॥
শেষখণ্ডে চৈতন্যের অনন্ত বিলাস।
বিস্তারিয়া বর্ণিতে আছেন বেদব্যাস॥
যে তে মতে চৈতন্যের গাইতে মহিমা।
নিত্যানন্দ-প্রীতি বড় তার নাহি সীমা॥
ধরণী-ধরেন্দ্র-নিত্যানন্দের চরণ।
দেহ প্রভু গৌরচন্দ্র! আমারে শরণ॥
এই ত কহিল সূত্র সংক্ষেপ করিয়া।
তিন খণ্ড আরম্ভিব ইহাই গাইয়া॥
আদিখণ্ড কথা ভাই শুন এক চিতে।
শ্রীচৈতন্য অবতীর্ণ হৈলা যেই মতে॥
শ্রীকৃষ্ণ চৈতন্য নিত্যানন্দ চান্দ জান।
বৃন্দাবন দাস তছু পদযুগে গান॥

ইতি শ্রীচৈতন্যভাগবতে আদিখণ্ডে সূত্র বর্ণনং নাম প্রথমোঽধ্যায়ঃ॥ ১॥

## দ্বিতীয় অধ্যায়।

জয় জয় মহাপ্রভু শ্রীগৌরসুন্দর।
জয় জগন্নাথ পুত্র মহা-মহেশ্বর॥
জয় নিত্যানন্দ-গদাধরের জীবন।
জয় জয় অদ্বৈতাদি-ভক্তের শরণ॥
ভক্ত-গোষ্ঠি সহিত গৌরাঙ্গ জয় জয়।
শুনিলে চৈতন্য-কথা ভক্তি লভ্য হয়॥

পাঠান্তর—'নিবৃত্ত'।

* প্রাণ—সংস্কৃত "জীবন" শব্দ হইতে। প্রাণ।

পুনঃ ভক্তসঙ্গে প্রভুপদে নমস্কার।
স্ফুরুক্ জিহ্বায় গৌরচন্দ্রঅবতার॥
জয় জয় শ্রীকরুণাসিন্ধু গৌরচন্দ্র।
জয় জয় শ্রীসেবা-বিগ্রহ নিত্যানন্দ॥
অবিজ্ঞাত-তত্ত্ব দুই প্রভু আর ভক্ত।
তথাপি কৃপায় তত্ত্ব করেন সুব্যক্ত॥
ব্রহ্মাদির স্ফূর্ত্তি হয় কৃষ্ণের কৃপায়।
সর্ব্ব-শাস্ত্রে বেদে ভাগবতে এই গায়॥

তথাহি শ্রীভাগবতে (২।৪।২২)—

প্রচোদিতা যেন পুরা সরস্বতী।
বিতন্বতাঽজস্য সতীং স্মৃতিং হৃদি॥
স্বলক্ষণা প্রাদুরভূৎ কিলাস্যতঃ
স মে ঋষীণামৃষভঃ প্রসীদতাং॥ ২১॥

**অন্বয়ঃ।**—পুরা অজস্য হৃদি সতীং স্মৃতিং বিতন্বতা যেন প্রচোদিতা (সতী) স্বলক্ষণা সরস্বতী (অস্য) আস্যতঃ কিল প্রাদুরভূৎ, সঃ ঋষীণাং ঋষভঃ মে প্রসীদতাং॥ ২১।

**অনুবাদ।**—শুকদেব বিষ্ণুর মহিমা পরীক্ষিৎকে বলিতেছেন। তিনি কল্পের আরম্ভ-কালে ব্রহ্মার হৃদয়ে পূর্ব্বকল্পসঞ্চিতা সৃষ্টিবিষয়িনী স্মৃতিশক্তিকে উদ্বোধিতা করিয়াছিলেন এবং যাঁহা কর্ত্তৃক প্রেরিতা হইয়া শিক্ষানিরুক্তাদি বেদাঙ্গ লক্ষণযুক্তা বেদবাণীরূপা সরস্বতী সেই ব্রহ্মার মুখ হইতে প্রাদুর্ভূতা হইয়াছিলেন সেই জ্ঞানপ্রদ ঋষীগণের শ্রেষ্ঠ ভগবান আমার প্রতি প্রসন্ন হউন॥ ২১।

পূর্ব্বে ব্রহ্মা জন্মিলেন নাভিপদ্ম হৈতে।
তথাপিও শক্তি নাই কিছুই দেখিতে॥
তবে যবে সর্ব্ব-ভাবে লইলা শরণ।
তবে প্রভু কৃপায় দিলেন দরশন।
তবে কৃষ্ণকৃপায় স্ফুরিলা সরস্বতী।
তবে সে জানিলা সর্ব্ব-অবতার-স্থিতি॥
হেন কৃষ্ণচন্দ্রের দুর্জ্ঞেয় অবতার।
তান্ কৃপা বিনে কার শক্তি জানিবার॥
অচিন্ত্য অগম্য কৃষ্ণঅবতার-লীলা।
সেই ব্রহ্মা ভাগবতে আপনে কহিলা॥

তথাহি ভাগবতে (১০।১৪।২১)

কো বেত্তি ভূমন্ ভগবন্ পরাত্মন্
যোগেশ্বরোতীর্ভবত স্ত্রিলোক্যাং।
ক্বাহো কথং বা কতিবা কদেতি
বিস্তরয়ন্ ক্রীড়সি যোগমায়াম্॥ ২২॥

**অন্বয়ঃ**—হে ভূমন্। (বিশ্বব্যাপকানন্ত-মূর্ত্তে!) ভগবন্! (ষড়ৈশ্বর্য্যপরিপূর্ণ!) পরাত্মন্! (পরমাত্মস্বরূপ!) যোগেশ্বর! (দুর্ঘটন-ঘটনসমর্থ!) তব উতীঃ (লীলাঃ) অহো! ক্ব কদা কতি বা যোগমায়াং বিস্তারয়ন্ ক্রীড়সি ইতি (কঃ) বেত্তি॥ ২২॥

**অনুবাদ**—ব্রহ্মা শ্রীকৃষ্ণের স্তব করিতে-ছেন। হে বিশ্বব্যাপক অনন্তমূর্ত্তে! হে ভগবান! হে যোগেশ্বর! (কাল দ্বারা অপরিচ্ছিন্ন) আপ-নার লীলা আশ্চর্য্য জনক আপনি কোন সময়ে কি প্রকারে কোথায় বা যোগমায়া বিস্তার করিয়া ক্রীড়া করেন তাহা কে জানিতে সমর্থ হয়? ॥২২॥

কোন্ হেতু কৃষ্ণচন্দ্র করে অবতার।
কার্ শক্তি আছে তত্ত্ব জানিতে তাহার?
তথাপি শ্রীভাগবতে গীতায় যে কহে।
তাহা লিখি যে নিমিত্তে অবতার হয়ে।

তথাহি শ্রীগীতায়াং অর্জ্জুনং প্রতি
ভগবদ্বাক্যং (৪।৭-৮)

যদা যদা হি ধর্ম্মস্য গ্লানি র্ভবতি ভারত।
অভ্যুত্থানম ধর্ম্মস্য তদাত্মানং সৃজাম্যহম্॥ ২৩॥

**অন্বয়ঃ**—হে ভারত যদা যদা ধর্ম্মস্য গ্লানিঃ অধর্ম্মস্য হি অভ্যুত্থানং ভবতি তদা আত্মানং অহং সৃজামি॥ ২৩॥

**অনুবাদ**—শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে অব-তারের কারণ বলিতেছেন। হে অর্জ্জুন! যে যে সময়ে ধর্ম্মের গ্লানি অর্থাৎ বিনাশ এবং অধর্ম্মের অভ্যুদয় হইয়া থাকে আমি তখনই আপনাকে সৃজন করিয়া থাকি অর্থাৎ ঐরূপ ঘটিলে আমার অবতার হইয়া থাকে॥ ২৩॥

পরিত্রাণায় সাধূনাং বিনাশায় চ দুষ্কৃতাং।
ধর্ম্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে॥ ২৪॥

**অন্বয়ঃ**—অহং সাধূনাং পরিত্রাণায় দুষ্কৃতাং বিনাশায় ধর্ম্ম সংস্থাপনায় চ যুগে যুগে সম্ভবামি॥ ২৪॥

**অনুবাদ**—সাধুদিগের পরিত্রাণের, দুস্কৃতদিগের বিনাশের এবং ধর্ম্মের সম্যকরূপ প্রতিষ্ঠার জন্য আমি জগতে যুগে যুগে অবতীর্ণ হইয়া থাকি॥ ২৪॥

ধর্ম্ম-পরাভব হয় যখনে যখনে।
অধর্ম্মের প্রবলতা বাঢ়ে দিনে দিনে॥
সাধু-জন-রক্ষা দুষ্ট-বিনাশ-কারণে।
ব্রহ্মা-আদি প্রভুর পা'য় করেন বিজ্ঞাপনে॥
তবে প্রভু যুগধর্ম্ম স্থাপন করিতে।
সাঙ্গোপাঙ্গে অবতীর্ণ হন পৃথিবীতে॥
কলি যুগে ধর্ম্ম হয় হরি-সংকীর্ত্তন।
এতদর্থে অবতীর্ণ শ্রীশচীনন্দন॥
এই কহে ভাগবতে স -তত্ত্ব
কীর্ত্তন নিমিত্ত গৌরচন্দ্র অবতার॥

তথাহি শ্রীভাগবতে যুগাবতার কথন-প্রস্তাবে বসুদেব-নারদসংবাদে (১১।৫।৩১-৩২)—

ইতি দ্বাপরে উর্ব্বীশ স্তুবন্তি জগদীশ্বরং।
নানা-তন্ত্র বিধানেন কলাবপি তথা শৃণু॥ ২৫॥

**অন্বয়ঃ**—হে উর্ব্বীশ! দ্বাপরে নানাতন্ত্র-বিধানেন জগদীশ্বরং ইতি স্তুবন্তি। কলৌ অপি তথাশৃণু॥ ২৫॥

**অনুবাদ**—যোগেন্দ্র জনককে উপদেশ দিতেছেন।• হে পৃথিবীপতে! দ্বাপরযুগে জগদীশ্বর ভগবান অবতীর্ণ হইলে নানা তন্ত্র বিধান দ্বারা তাঁহার এই প্রকারে স্তব ও পূজা করিয়া থাকে। কলিকালে যে প্রকারে তাঁহার পূজা ও স্তব করিতে হয় তাহা শ্রবণ কর॥ ২৫॥

কৃষ্ণবর্ণং ত্বিষাকৃষ্ণং সাঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদং।
যজ্ঞৈঃ সংকীর্ত্তনপ্রায়ৈর্যজন্তি হি সুমেধসঃ॥ ২৬

**অন্বয়ঃ**—সুমেধসঃ ত্বিষা অকৃষ্ণং কৃষ্ণবর্ণং সাঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদং সংকীর্ত্তনপ্রায়ৈঃ যজ্ঞৈঃ যজন্তি হি॥ ২৬॥

**অনুবাদ**—বিচক্ষণ ব্যক্তিরা যিনি অন্তরে কৃষ্ণ এবং অঙ্গকান্তিতে গৌরবর্ণ, যিনি অঙ্গ (নিত্যানন্দাদ্বৈত) উপাঙ্গ (শ্রীবাসাদি) অস্ত্র (ভগবন্নাম) এবং পার্ষদ (গোবিন্দাদি) সমন্বিত তাঁহাকে সংকীর্ত্তনবহুল যজ্ঞের দ্বারা অর্চ্চনা করিয়া থাকেন। "(ত্বিষা কৃষ্ণবর্ণং" অঙ্গকান্তিতে কৃষ্ণবর্ণ অর্থাৎ কৃষ্ণের বর্ণনাকারী অর্থাৎ যাঁহার দর্শনমাত্রে শ্রীকৃষ্ণস্ফূর্ত্তি হয়"—শ্রীজীবগোস্বামিপাদ)॥ ২৬॥

কলি যুগে সর্ব্বধর্ম্ম হরিসংকীর্ত্তন।
সব প্রকাশিলেন চৈতন্য-নারায়ণ॥
কলি যুগে সংকীর্ত্তন-ধর্ম্ম পালিবারে।
অবতীর্ণ হৈলা প্রভু সর্ব্ব-পরিকরে॥
প্রভুর আজ্ঞায় আগে সর্ব্ব-পরিকরে।
জন্ম লভিলেন সবে মানুষ-ভিতরে॥
কি অনন্ত কি শিব বিরিঞ্চি ঋষিগণে।
যত অবতারের পার্ষদ আপ্তগণে॥
ভাগবত রূপে জন্ম হইল সভার।
কৃষ্ণ সে জানেন যার অংশে জন্ম যার॥
কারো জন্ম নবদ্বীপে কারো চাটীগ্রামে।
কেহ রাঢ়ে উড্রদেশে শ্রীহট্টে পশ্চিমে।
নানা স্থানে অবতীর্ণ হৈলা ভক্তগণ॥
নবদ্বীপে আসি হৈল সবার মিলন।
নবদ্বীপে হইব প্রভুর অবতার।
অতএব নবদ্বীপে মিলন সভার॥
নবদ্বীপ সম গ্রাম ত্রিভুবনে নাঞি।
যহিঁ অবতীর্ণ হইল চৈতন্যগোসাঞি।
সর্ব্ব বৈষ্ণবের জন্ম নবদ্বীপগ্রামে।
কোন মহাপ্রিয় দাসের জন্ম অন্য স্থানে॥
শ্রীবাস পণ্ডিত আর শ্রীরাম পণ্ডিত।
শ্রীচন্দ্রশেখর দেব ত্রৈলোক্য-পূজিত॥
ভবরোগ নাশে বৈদ্য মুরারি নাম যার।
শ্রীহট্টে এসব বৈষ্ণবের অবতার।

পুণ্ডরীক বিদ্যানিধি বৈষ্ণব-প্রধান।
চৈতন্যবল্লভ দত্ত বাসুদেব নাম॥
চাটিগ্রামে হইল তা সভার পরকাশ।
বূঢ়নে হইলা অবতীর্ণ হরিদাস॥
রাঢ়-মাঝে একচাকা নামে আছে গ্রাম।
যহিঁ অবতীর্ণ নিত্যানন্দ ভগবান॥
হাড়াই পণ্ডিত নাম শুদ্ধ বিপ্ররাজ।
মূলে সর্ব্বপিতা, তানে করি পিতা-ব্যাজ॥
কৃপাসিন্ধু ভক্তিদাতা শ্রীবৈষ্ণব-ধাম।
রাঢ়ে অবতীর্ণ হৈলা নিত্যানন্দ নাম॥
মহা জয় জয় ধ্বনি পুষ্পবরিষণ।
সংগোপে * দেবতাগণে কৈলেন তখন॥
সেই দিন হৈতে রাঢ়-মণ্ডল সকল।
পুনঃ পুনঃ বাঢ়িতে লাগিল সুমঙ্গল॥
ত্রিহোতে পরমানন্দ পুরীর প্রকাশ।
নীলাচলে যাঁন্ সঙ্গে একত্রে বিলাস॥
গঙ্গাতীর পুণ্যস্থান সকল থাকিতে।
বৈষ্ণব জন্ময়ে কেন অশোচ্যদেশেতে?
আপনে হইলা অবতীর্ণ গঙ্গাতীরে।
সঙ্গের পার্ষদ জন্মায়েন দূরে দূরে॥
যে যে দেশ গঙ্গা হরিনাম-বিবর্জ্জিত।
সে দেশে পাণ্ডব নাহি গেলা কদাচিত।
সে সব জীবেরে কৃষ্ণ বৎসল হইয়া।
মহাভক্ত সব জন্মায়েন আজ্ঞা দিয়া॥
সংসার তারিতে শ্রীচৈতন্য-অবতার।
আপনে শ্রীমুখে করিয়াছেন স্বীকার॥
অশোচ্য † দেশে অশোচ্য কুলে আপন সমান
জন্মাইয়া বৈষ্ণব সভারে করে ত্রাণ॥
যেই দেশে যেই কুলে বৈষ্ণব অবতরে।
তাহার প্রভাবে লক্ষ যোজন নিস্তরে॥
যে স্থানে বৈষ্ণবগণ করেন বিজয়। ‡
সেই স্থান হয় অতি পুণ্য তীর্থময়॥
অতএব সর্ব্বদেশে নিজ ভক্তগণ।
অবতীর্ণ কৈলা শ্রীচৈতন্য নারায়ণ॥

নানা স্থানে অবতীর্ণ হৈলা ভক্তগণ।
নবদ্বীপে আসি সভে হইল মিলন॥
নবদ্বীপে হইল প্রভুর অবতার।
অতএব নবদ্বীপে মিলন সভার॥
নবদ্বীপ হেন গ্রাম ত্রিভুবনে নাই।
যহিঁ অবতীর্ণ হৈলা চৈতন্য গোসাঞি॥
অবতরিবেন প্রভু জানিয়া বিধাতা।
সকল সম্পূর্ণ করি থুইলেন তথা॥
নবদ্বীপ-সম্পত্তি কে বর্ণিবারে পারে।
এক গঙ্গাঘাটে লক্ষ লোক স্নান করে॥
বিবিধ বৈসয়ে এক জাতি লক্ষ লক্ষ।
সরস্বতী-প্রসাদে সভাই মহাদক্ষ॥
সভে মহা-অধ্যাপক করি গর্ব্ব ধরে।
বালকেও ভট্টাচার্য্য সনে কক্ষা-করে॥*
নানা দেশ হৈতে লোক নবদ্বীপে যায়।
নবদ্বীপে পড়িলে সে বিদ্যারস পায়॥
অতএব পঢ়ুয়ার তাহাঁ সমুচ্চয়। †
লক্ষ কোটী অধ্যাপক, নাহিক নিশ্চয়॥
রমা-দৃষ্টিপাতে সর্ব্বলোক সুখে বসে।
ব্যর্থ কাল যায় মাত্র ব্যবহার-রসে॥
কৃষ্ণনাম-ভক্তি-শূন্য সকল সংসার।
প্রথম কলিতে হৈল ভবিষ্য-আচার॥
ধর্ম্ম-কর্ম্ম লোকসভে এই মাত্র জানে।
মঙ্গলচণ্ডীর গীতে করে জাগরণে॥
দম্ভ করি বিষহরি পূজে কোন জন।
পুত্তলি করয়ে কেহ দিয়া বহুধন॥
ধন নষ্ট করে পুত্র কন্যার বিভায়।
এই মত জগতের ব্যর্থ কাল যায়॥
যেবা ভট্টাচার্য্য চক্রবর্ত্তী মিশ্র সব।
তাহারাহো নাহি জানে গ্রন্থ-অনুভব॥
শাস্ত্র পঢ়াইয়া সবে এই কর্ম্ম করে।
শ্রোতার সহিতে যম-পাশে ডুবি মরে॥
না বাখানে যুগধর্ম্ম-কৃষ্ণের কীর্ত্তন।
দোষ বহি গুণ কারো না করে কথন॥
যেবা সব বিরক্ত তপস্বী অভিমানী।
তা' সভার মুখেতেও নাহি হরিধ্বনি॥

* সংগোপে—গোপনে, অপ্রকাশ্য।
† অশোচ্য—অশুচি দেশে, অনার্য্যপ্রধান দেশে; বা পাণ্ডবেরা যে দেশে যান নাই সেই দেশে।
‡ বিজয়—গমন, আগমন উৎসব।

*কক্ষা—প্রতিদ্বন্দ্বিতা। †সমুচ্চয়—একত্রমিলন, সমাহার।

অতি বড় সুকৃতি সে স্নানের সময়।
গোবিন্দ পুণ্ডরীকাক্ষ নাম উচ্চারয়॥
গীতা ভাগবত যে যে জনেতে পড়ায়।
ভক্তির ব্যাখ্যান নাহি তাহার জিহ্বায়॥
এইমত বিষ্ণুমায়া-মোহিত সংসার।
দেখি ভক্ত সব দুঃখ ভাবেন অপার॥
"কেমনে এ জীব সব পাইবে উদ্ধার।
বিষয়সুখেতে সব মজিল সংসার॥
বলিলেও কেহ নাহি লয় কৃষ্ণ-নাম।
নিরবধি বিদ্যা কুল করেন ব্যাখ্যান॥"
স্বকার্য্য করেন সব ভাগবতগণ।
কৃষ্ণপূজা গঙ্গাস্নান কৃষ্ণের কথন॥
সভে মেলি জগতেরে করে আশীর্ব্বাদ।
শীঘ্র কৃষ্ণচন্দ্র কর সভারে প্রসাদ॥
সেই নবদ্বীপে বৈসে বৈষ্ণবাগ্রগণ্য।
"অদ্বৈত আচার্য্য" নাম সর্ব্ব লোকে ধন্য॥
জ্ঞান-ভক্তি-বৈরাগ্যের গুরু মুখ্যতর।
কৃষ্ণভক্তি বাখানিতে যেহেন শঙ্কর॥
ত্রিভুবনে আছে যত শাস্ত্রের প্রচার।
সর্ব্বদা বাখানে 'কৃষ্ণপদ-ভক্তি সার'॥
তুলসীর মঞ্জরী সহিত গঙ্গা-জলে।
নিরবধি সেবে কৃষ্ণ মহা কুতুহলে॥
হুঙ্কার করয়ে কৃষ্ণ-আবেশের তেজে।
সে ধ্বনি ব্রহ্মাণ্ড ভেদি বৈকুণ্ঠেতে বাজে॥
যে প্রেমের হুঙ্কার শুনিয়া কৃষ্ণনাথ।
ভক্তিবশে আপনে সে হইলা সাক্ষাৎ॥
অতএব অদ্বৈত বৈষ্ণব অগ্রগণ্য।
নিখিল-ব্রহ্মাণ্ডে যান্ ভক্তিযোগ ধন্য॥
এই মত অদ্বৈত বৈসেন নদীয়ায়।
ভক্তিযোগশূন্য লোক দেখি দুঃখ পায়॥
সকল সংসার মত্ত ব্যবহার-রসে।
কৃষ্ণপূজা বিষ্ণুভক্তি কারো নাহি বাসে॥
বাশুলী পূজয়ে কেহো নানা-উপহারে।
মদ্য মাংস দিয়া কেহো যক্ষ পূজা করে॥
নিরবধি নৃত্য-গীত-বাদ্য-কোলাহল।
না শুনে কৃষ্ণের নাম পরম মঙ্গল॥
কৃষ্ণ-শূন্য মঙ্গলে দেবের নাহি সুখ।
বিশেষে অদ্বৈত মনে পায় বড় দুঃখ॥

স্বভাবে অদ্বৈত বড় কারুণ্য-হৃদয়।
জীবের উদ্ধার চিন্তে হইয়া সদয়॥
"মোর প্রভু আসি যদি করে অবতার।
তবে হয় এ সকল জীবের উদ্ধার।
তবে ত অদ্বৈত সিংহ আমার বড়াঞি।
বৈকুণ্ঠ বল্লভ যদি দেখাঙ এথাঞি॥
আনিয়া বৈকুণ্ঠনাথ সাক্ষাৎ করিয়া।
নাচিব গাইব সর্ব্বজীব উদ্ধারিয়া॥
নিরবধি এই মত সংকল্প করিয়া।
সেবেন শ্রীকৃষ্ণ-পদ এক চিত্ত হৈয়া॥
অদ্বৈতেরে কারণে চৈতন্য অবতার।
সেই প্রভু কহিয়া আছেন বার বার॥
সেই নবদ্বীপে বৈসে পণ্ডিত শ্রীবাস।
যাহার মন্দিরে হৈল চৈতন্য-বিলাস॥
সর্ব্বকাল চারি ভাই গায় কৃষ্ণনাম।
ত্রিকাল করয়ে কৃষ্ণপূজা গঙ্গাস্নান॥
নিগূঢ়ে অনেক আর বৈসে নদীয়ায়।
পূর্ব্বে সভে জন্মিলেন ঈশ্বর-আজ্ঞায়॥
শ্রীচন্দ্রশেখর জগদীশ গোপীনাথ।
শ্রীমান মুরারি শ্রীগরুড় গঙ্গাদাস॥
একে একে বলিতে হয়, পুস্তক-বিস্তার
কথার প্রস্তাবে নাম লইব জানি যার॥
সভেই স্বধর্ম্ম-পর সভেই উদার।
কৃষ্ণভক্তি বহি কেহ না জানয়ে আর॥
সভে করে সভারে বান্ধব ব্যবহার।
কেহ না জানেন কারো নিজ অবতার॥
বিষ্ণুভক্তিশূন্য দেখি সকল সংসার।
অন্তরে দহয়ে বড় চিত্ত সভাকার॥
কৃষ্ণ-কথা শুনিবেক নাহি হেন জন।
আপনা আপনি সভে করেন কীর্ত্তন॥
দুই চারি দণ্ড থাকি অদ্বৈত-সভায়।
কৃষ্ণ-কথা-প্রসঙ্গে সকল দুঃখ যায়॥
দগ্ধ দেখে সকল সংসার ভক্তগণ।
আলাপের স্থান নাহি করয়ে ক্রন্দন॥
সকলি বৈষ্ণব মেলি আপনি অদ্বৈতে।
প্রাণীমাত্র কারে কেহো নারে বুঝাইতে॥
দুঃখ ভাবি অদ্বৈত করেন উপবাস।
সকল বৈষ্ণবগণ ছাড়ে দীর্ঘশ্বাস॥

কেনে বা কৃষ্ণের নৃত্য কেনে বা কীর্ত্তন।
কারে বা বৈষ্ণব বলি কিবা সংকীর্ত্তন?
কিছু নাহি জানে লোক ধন-পুত্র-আশে।
সকল পাষণ্ডী মেলি বৈষ্ণবেরে হাসে' ॥
চারি ভাই শ্রীবাস মিলিয়া নিজ-ঘরে।
নিশা হৈলে হরিনাম গায় উচ্চস্বরে ॥
শুনিয়া পাষণ্ডী বোলে—হইল প্রমাদ।
এ ব্রাহ্মণ করিবেক গ্রামের উৎসাদ ॥*
মহা-তীব্র নরপতি যবন ইহার।
এ আখ্যান শুনিলে প্রমাদ নদীয়ার ॥
কেহো বোলে এ ব্রাহ্মণে এই গ্রাম হৈতে।
ঘর ভাঙ্গি ঘুচাইয়া ফেলাইমু স্রোতে ॥
এ বামুনে ঘুচাইলে গ্রামের মঙ্গল।
অন্যথা যবনে গ্রাম করিবে কবল ॥
এই মত বোলে যত পাষণ্ডীর গণ।
শুনি 'কৃষ্ণ' বুলি কান্দে ভাগবতগণ ॥
শুনিয়া অদ্বৈত ক্রোধে অগ্নি-হেন জ্বলে।
দিগম্বর হই সর্ব্ব বৈষ্ণবেরে বোলে ॥
"শুন শ্রীনিবাস গঙ্গাদাস শুক্লাম্বর।
করাইব কৃষ্ণ সর্ব্ব-নয়ন-গোচর ॥
সভা উদ্ধারিব কৃষ্ণ আপনে আসিয়া।
বুঝাইব কৃষ্ণ-ভক্তি তোমা সভা লৈয়া ॥
যবে নাহি পারেঁ। তবে এই দেহ হৈতে।
প্রকাশিয়া চারি ভুজ চক্র লইমু হাতে ॥
পাষণ্ডীরে কাটিয়া করিমু স্কন্ধনাশ।
তবে কৃষ্ণ প্রভু মোর, মুঞি তাঁর দাস ॥"
এই মত অদ্বৈত বোলেন অনুক্ষণ।
সংকল্প করিয়া পূজে কৃষ্ণের চরণ ॥
ভক্ত সব নিরবধি একচিত্ত হৈয়া।
পূজে কৃষ্ণপাদ-পদ্ম ক্রন্দন করিয়া ॥
সর্ব্ব নবদ্বীপে ভ্রমে' ভাগবতগণ।
কোথাও না শুনি ভক্তিযোগের কথন ॥
কেহ দুঃখে চাহে নিজ শরীর এড়িতে।
কেহ 'কৃষ্ণ' বলি শ্বাস ছাড়য়ে কান্দিতে ॥
অন্ন ভালমতে কারো না রুচয়ে মুখে।
জগতের ব্যবহার দেখি পায় দুঃখে ॥

ছাড়িলেন ভক্তগণ সর্ব্ব-উপভোগ।
অবতরিবারে প্রভু করিলা উদ্যোগ ॥
ঈশ্বর-আজ্ঞায় আগে শ্রীঅনন্ত-ধাম।
রাঢ়ে অবতীর্ণ হৈলা নিত্যানন্দ-রাম ॥
মাঘ মাসে শুক্ল-ত্রয়োদশী শুভ দিনে।
পদ্মাবতীগর্ভে একচাকা-নাম গ্রামে ॥
হাড়াই পণ্ডিত নামে শুদ্ধ বিপ্ররাজ।
মূলে সর্ব্বপিতা, তানে করি পিতা-ব্যাজ ॥
কৃপাসিন্ধু ভক্তিদাতা প্রভু বলরাম।
অবতীর্ণ হৈলা, ধরি নিত্যানন্দ নাম ॥
মহা জয়জয়ধ্বনি পুষ্প-বরিষণ।
সংগোপে দেবতাগণ করিলা তখন ॥
সেই দিন হৈতে রাঢ়মণ্ডল সকল।
বাড়িতে লাগিল পুনঃ পুনঃ সুমঙ্গল ॥
যে প্রভু পতিত জন নিস্তার করিতে।
অবধূত-বেশ ধরি ভ্রমিলা জগতে ॥
অনন্তের প্রকাশ হইলা হেন মতে।
এবে শুন কৃষ্ণ অবতরিলা যেন মতে ॥
নবদ্বীপে আছে জগন্নাথ মিশ্রবর।
বসুদেব প্রায় তেঁহ স্বধর্ম্মে তৎপর ॥
উদার-চরিত্র তেঁহ ব্রহ্মণ্যের সীমা।
হেন নাহি যাহা দিয়া করিব উপমা ॥
কি কশ্যপ, দশরথ, বসুদেব, নন্দ।
সর্ব্বময়-তত্ত্ব জগন্নাথ মিশ্রচন্দ্র ॥
তাঁন্ পত্নী শচী নাম মহা পতিব্রতা।
মূর্ত্তিমতী বিষ্ণুভক্তি সেই জগন্মাতা ॥
বহুপুত্র কন্যার হইল তিরোভাব।
সবে এক পুত্র বিশ্বরূপ মহাভাগ ॥
বিশ্বরূপ-মূর্ত্তি যেন অভিন্ন মদন।
দেখি হরষিত দুই ব্রাহ্মণী-ব্রাহ্মণ ॥
জন্ম হৈতে বিশ্বরূপের হইলা বিরক্তি।
শৈশবেই সকল-শাস্ত্রেতে হৈল স্ফূর্ত্তি ॥
বিষ্ণুভক্তিশূন্য হৈল সকল সংসার।
প্রথম কলিতে হৈল ভবিষ্য আচার ॥
ধর্ম্ম তিরোভাব হৈল প্রভু অবতরে।
ভক্ত সব দুঃখ পায় জানিয়া অন্তরে ॥
তবে মহাপ্রভু গৌরচন্দ্র ভগবান।
শচী-জগন্নাথ-দেহে হৈলা অধিষ্ঠান ॥

* উৎসাদ—উচ্ছেদ, বিনাশ।

জয় জয় ধ্বনি হৈল অনন্ত-বদনে।
স্বপ্নপ্রায় জগন্নাথ মিশ্র শচী শুনে ॥
মহাতেজ-মূর্ত্তিমন্ত হইল দুইজনে।
তথাপিহ লখিতে না পারে অন্য জনে ॥
অবতীর্ণ হইবেন ঈশ্বর জানিয়া।
ব্রহ্মা শিব আদি স্তুতি করেন আসিয়া ॥
অতি মহাগোপ্য হয় এ সকল কথা।
ইহাতে সন্দেহ কিছু নাহিক সর্ব্বথা ॥
ভক্তি করি ব্রহ্মাদি দেবের শুন স্তুতি।
যে গোপ্য শ্রবণে হয় কৃষ্ণে রতি-মতি ॥
"জয় জয় মহাপ্রভু জনক সভার।
জয় জয় সংকীর্ত্তন-হেতু-অবতার ॥
জয় জয় বেদ-ধর্ম্ম-সাধু-বিপ্রপাল।
জয় জয় অভক্ত-দমন-মহাকাল ॥
জয় জয় সর্ব্ব-সত্যময়-কলেবর।
জয় জয় ইচ্ছাময় মহা-মহেশ্বর ॥
যে তুমি অনন্ত-কোটী-ব্রহ্মাণ্ডের বাস।
সে তুমি শ্রীশচীগর্ভে করিলা প্রকাশ ॥
তোমার যে ইচ্ছা, কে বুঝিতে কার পাত্র ?
সৃষ্টি, স্থিতি, প্রলয় তোমার লীলা মাত্র ॥
সকল সংসার যাঁন্ ইচ্ছায় সংহারে'।
সে কি কংস,রাবণ বধিতে বাক্যে নারে ?
তথাপিহ দশরথ-বসুদেব-ঘরে।
অবতীর্ণ হই আসি বধে তা সভারে ॥
এতেক বুঝিতে পারে তোমার কারণ।
আপনি সে জান তুমি আপনার মন ॥
তোমার আজ্ঞায় এক সেবকে তোমার।
অনন্ত ব্রহ্মাণ্ড পারে করিতে উদ্ধার ॥
তথাপিও তুমি সে আপনে অবতরি।
সর্ব্ব ধর্ম্ম বুঝাও পৃথিবী ধন্য করি ॥
সত্যযুগে তুমি প্রভু শুভ্র বর্ণ ধরি।
তপ ধর্ম্ম বুঝাও আপনে তপ করি ॥
কৃষ্ণাজিন দণ্ড কমণ্ডলু জটা ধরি।
ধর্ম্ম স্থাপ' ব্রহ্মচারিরূপে অবতরি ॥
ত্রেতাযুগে হইয়া সুন্দর রক্তবর্ণ।
হই যজ্ঞপুরুষ বুঝাও যজ্ঞধর্ম্ম ॥
স্রুব্-স্রুক্-হস্তে যজ্ঞ আপনে করিয়া।
সভারে লওয়াও যজ্ঞ যাজ্ঞিক হইয়া ॥
দিব্য-মেঘ-শ্যামবর্ণ হইয়া দ্বাপরে।
পূজা-ধর্ম্ম বুঝাও আপনে ঘরে ঘরে ॥
পীতবাস শ্রীবৎসাদি নিজ চিহ্ন ধরি।
পূজা কর, মহারাজ-রূপে অবতরি ॥
কলিযুগে বিপ্ররূপে ধরি পীতবর্ণ।
বুঝাবারে বেদগোপ্য সংকীর্ত্তন ধর্ম্ম ॥
কতেক বা তোমার অনন্ত অবতার।
কার শক্তি আছে ইহা সংখ্যা করিবার ?
মৎস্য-রূপে তুমি জলে প্রলয়ে বিহর।
কূর্ম্ম-রূপে তুমি সব জীবের আধার ॥
হয়গ্রীব-রূপে কর বেদের উদ্ধার।
আদিদৈত্য দুই মধু কৈটভ সংহার।
শ্রীবরাহ-রূপে কর পৃথিবী উদ্ধার ॥
নরসিংহ-রূপে কর হিরণ্য-বিদার ॥
বলি ল অপূর্ব্ব-বামন-রূপ হই।
পরশুরাম-রূপে কর নিঃক্ষত্রিয়া মহী ॥
রামচন্দ্র-রূপে কর রাবণ সংহার।
হলধর-রূপে কর অনন্ত-বিহার ॥
বুদ্ধ-রূপে দয়া-ধর্ম্ম করহ প্রকাশ।
কল্কী-রূপে কর ম্লেচ্ছগণের বিনাশ ॥
ধন্বন্তরি রূপে কর অমৃত প্রদান।
হংসরূপে ব্রহ্মাদিরে কহ তত্ত্বজ্ঞান ॥
শ্রীনারদ রূপে বীণা ধরি কর গান।
ব্যাস রূপে কর নিজ তত্ত্বের ব্যাখ্যান ॥
সর্ব্ব লীলা-লাবণ্য-বৈদগ্ধী করি সঙ্গে।
কৃষ্ণ রূপে বিহর গোকুলে বহুরঙ্গে ॥
এই অবতারে ভাগবত রূপ ধরি।
কীর্ত্তন করিয়া সর্ব্বভক্তি পরচারি ॥
সংকীর্ত্তনে পূর্ণ হইব সকল সংসার।
ঘরে ঘরে হৈব প্রেম-ভক্তির প্রচার ॥
কি কহিব পৃথিবীর আনন্দ প্রকাশ।
তুমি নৃত্য করিবা মিলিয়া সর্ব্ব-দাস ॥
যে তোমার পাদপদ্ম ধ্যান নিত্য করে।
তা' সভার প্রভাবেই অমঙ্গল হরে ॥
পদতালে খণ্ডে পৃথিবীর অমঙ্গল।
মাত্রে দশদিগ্ হয় সুনির্ম্মল ॥

বাহু তুলি নাচিতে স্বর্গের বিঘ্ন নাশ।
হেন যশ, হেন নৃত্য, হেন তোর দাস ॥

তথাহি পদ্মপুরাণে—

পদ্ভ্যাং ভূমের্দিশোদৃগ্ভ্যাং, দোর্ভ্যাঞ্চামঙ্গলং দিবঃ।
বহুধোৎসার্য্যতে রাজন্, কৃষ্ণভক্তস্য নৃত্যতঃ ॥২৭॥

**অন্বয়ঃ**—হে রাজন্! কৃষ্ণভক্তস্য নৃত্যতঃ পদ্ভ্যাং ভূমেঃ দৃগভ্যাং দিশঃ, দোর্ভ্যাং দিবশ্চ অমঙ্গলং বহুধা উৎসার্য্যতে ॥ ২৭ ॥

**অনুবাদ**—হে রাজন! কৃষ্ণভক্তের ভক্তিভরে নৃত্যকালীন পদযুগলের দ্বারা পৃথিবীর নয়নদ্বয়ের দৃষ্টির দ্বারা দিক্ সমূহের এবং বাহু-যুগলের দ্বারা স্বর্গপুরীর অমঙ্গল বহুপ্রকারে উৎসারিত করিয়া থাকেন ॥ ২৭ ॥

"সে প্রভু আপনি তুমি সাক্ষাৎ হইয়া।
করিবা কীর্ত্তন-প্রেম ভক্তগোষ্ঠী লৈয়া ॥
এ মহিমা প্রভু বর্ণিবার কার শক্তি।
তুমি বিলাইবা বেদ-গোপ্য বিষ্ণুভক্তি ॥
মুক্তি দিয়া যে ভক্তি রাখহ গোপ্য করি।
আমি-সব যে নিমিত্তে অভিলাষ করি ॥
জগতেরে প্রভু তুমি দিবা' হেন ধন।
তোমার করুণা সবে ইহার কারণ ॥
যে তোমার নামে প্রভু সর্ব্ব যজ্ঞ পূর্ণ।
সে তুমি হইলা নবদ্বীপে অবতীর্ণ ॥
এই কৃপা কর প্রভু হইয়া সদয়।
যেন আমা সভার দেখিতে ভাগ্য হয় ॥
এত দিনে গঙ্গার পূরিল মনোরথ।
তুমি ক্রীড়া করিবে যে চির অভিমত ॥
যে তোমারে যোগেশ্বর-সভে দেখে ধ্যানে।
সে তুমি বিদিত হৈবা নবদ্বীপ-গ্রামে ॥
নবদ্বীপ প্রতিও থাকুক নমস্কার।
শচী জগন্নাথ গৃহে যথা অবতার ॥
এই মত ব্রহ্মাদি দেবতা প্রতিদিনে।
গুপ্তে রহি ঈশ্বরের করেন স্তবনে ॥
শচী গর্ভে বৈসে সর্ব্ব ভুবনের বাস।
ফাল্গুনী পূর্ণিমা আসি হইল প্রকাশ ॥
অনন্ত ব্রহ্মাণ্ডে যত আছে সুমঙ্গল।
সেই পূর্ণিমায় আসি মিলিলা সকল ॥

সংকীর্ত্তন-সহিত প্রভুর অবতার।
গ্রহণের ছলে তাহা করেন প্রচার ॥
ঈশ্বরের কর্ম্ম বুঝিবার শক্তি কা'র।
চন্দ্র আচ্ছাদিত রাহু ঈশ্বর-ইচ্ছায় ॥
সর্ব্বনবদ্বীপে দেখে হইল গ্রহণ।
উঠিল মঙ্গলধ্বনি শ্রীহরি-কীর্ত্তন ॥
অনন্ত অর্ব্বুদ লোক গঙ্গাস্নানে যায়।
'হরিবোল' 'হরিবোল' বলি সভে ধায় ॥
হেন হরিধ্বনি হৈল সর্ব্ব নদীয়ায়।
ব্রহ্মাণ্ড পূরিয়া ধ্বনি স্থান নাহি পায় ॥
অপূর্ব্ব শুনিয়া সব ভাগবতগণ।
সভে বোলে "নিরন্তর হউক গ্রহণ" ॥
সভে বোলে "আজি বড় বাসি এ উল্লাস।
হেন বুঝি কিবা কৃষ্ণ করিলা প্রকাশ ॥
গঙ্গাস্নানে চলিলা সকল ভক্তগণ।
নিরবধি চতুর্দ্দিগে হরি-সংকীর্ত্তন ॥
কিবা শিশু, বৃদ্ধ, নারী, সজ্জন, দুর্জ্জন।
সভে হরি হরি বোলে দেখিয়া গ্রহণ ॥
হরিবোল হরিবোল সবে এই শুনি।
সকল ব্রহ্মাণ্ডে ব্যাপিলেক হরিধ্বনি ॥
চতুর্দ্দিগে পুষ্পবৃষ্টি করে দেবগণ।
জয় শব্দে দুন্দুভি বাজয়ে অনুক্ষণ ॥
হেনই সময়ে সর্ব্ব জগত-জীবন।
অবতীর্ণ হইলেন শ্রীশচীনন্দন ॥

ধানশী।

রাহু কবলে ইন্দু, পরকাশ নাম-সিন্ধু,
কলি-মর্দ্দন বান্ধে বাণা।
পহুঁ ভেল প্রকাশ, ভুবন চতুর্দ্দশ,
জয় জয় পড়িল ঘোষণা।
মাই হে! দেখত গৌরাঙ্গচন্দ।
নদীয়ার লোক, শোক সব নাশল,
দিনে দিনে বাঢ়ল আনন্দ ॥
দুন্দুভি বাজে, শত শঙ্খ গাজে,
বাজে বেণু, বিষাণ।
শ্রীচৈতন্য ঠাকুর, নিত্যানন্দ প্রভু,
বৃন্দাবন দাস গান ॥

প্রভু বোলে "জ্ঞান ভক্তি দুইতে কে বড়।
বিচারিয়া গোসাঞি কহত করি দৃঢ় ॥"
কত ক্ষণে ভারতী বিচার করি মনে।
কহিতে লাগিল গৌরসুন্দরের স্থানে ॥
ভারতী বোলেন "মনে বিচারিনু তত্ত্ব।
সভা হৈতে দেখি বড় ভক্তির মহত্ত্ব ॥"
প্রভু বোলে "জ্ঞান হতে ভক্তি বড় কেন।
জ্ঞান বড় করিয়া সে কহে ন্যাসিগণে ॥"
ভারতী বোলেন "তাঁরা না বুঝে বিচার।
মহাজন-পথে সে গমন সভাকার ॥"
বেদশাস্ত্রে মহাজনপথ সে লওয়ায়।
তাহা ছাড়ি অবোধে সে আর পথে যায় ॥
ব্রহ্মা শিব নারদ প্রহ্লাদ শুক ব্যাস।
সনকাদি করি যুধিষ্ঠির পঞ্চদাস ॥
প্রিয়ব্রত পৃথু ধ্রুব অক্রূর উদ্ধব।
মহাজন হেন নাম যত আছে সব ॥
ভক্তি সে মাগেন সভে ঈশ্বর-চরণে।
জ্ঞান বড় হৈলে ভক্তি মাগে কি কারণে ?
বিনি বিচারিয়া কি সে সব মহাজন।
মুক্তি ছাড়ি ভক্তি কেনে মাগে' অনুক্ষণ ॥
সভার বচন এই পুরাণপ্রমাণে।
কি বর মাগিল ব্রহ্মা ঈশ্বরের স্থানে ॥

তথাহি ( ভাঃ ১০।১৪।৩০ )—

তদস্তু মে নাথ স ভূরিভাগো
ভবেঽত্রবান্যত্র তু বা তিরশ্চাম্।
যেনাহমেকোঽপি ভবজ্জনানাং
ভূত্বা নিষেবে তব পাদপল্লবম্ ॥ ১ ।

অন্বয়ঃ।—তৎ (হে) নাথ! মে সঃ ভূরিভাগঃ অস্তু যেন অহং অত্রভবে বা অন্যত্র তিরশ্চাম্ অপি তু ভবজ্জনানাং একঃ ভূত্বা তব পাদপল্লবং নিষেবে ॥ ১ ।

অনুবাদ।—ব্রহ্মা শ্রীকৃষ্ণের স্তব করিতেছেন ; অতএব হে নাথ! যাহাতে আমি এই জন্মেই অথবা তির্য্যগ্ জাতির মধ্যে যে কোনও জন্মে হউক না কেন আপনার অনুগতজনগণের যে কেহ একজন হইয়া আপনার পাদপদ্মের সেবা করিতে পারি ॥ ১ ।

কিবা ব্রহ্মজন্ম, কিবা হউ যথা তথা।
দাস হই যেন তোমা' সেবিয়ে সর্ব্বথা ॥
এই মত যত মহাজন-সম্প্রদায়।
সভেই সকল ছাড়ি ভক্তি মাত্র চায় ॥

তথাহি ( শ্রীবিষ্ণুপুরাণে ১।২০।১৮ )—

নাথ! যোনিসহস্রেষু যেষু যেষু ব্রজাম্যহম্।
তেষু তেষ্বচ্যুতা ভক্তিরচ্যুতেস্তু সদা ত্বয়ি ॥ ২ ।

অন্বয়ঃ।—(হে) নাথ! যোনিসহস্রেষু যেষু যেষু অহং ব্রজামি, তেষু তেষু অচ্যুতে ত্বয়ি সদা অচ্যুতা ভক্তিঃ অস্তু ॥ ২ ।

অনুবাদ।—প্রহ্লাদ বলিতেছেন। হে নাথ! আমি বহুসহস্র জন্মের মধ্যে যে যে জন্মই পরিগ্রহ করি না কেন সেই সেই জন্মেই ত্রিকালে চ্যুতিরহিত তোমাতে যেন সর্ব্বদা অস্খলিতা ভক্তি থাকে ॥ ২ ।

স্বকর্ম্মফলনির্দ্দিষ্টাং যাং যাং যোনিং ব্রজাম্যহং।
তস্যাং তস্যাং হৃষীকেশ ত্বয়ি ভক্তির্দৃঢ়াস্তু মে ॥ ৩ ।

অন্বয়ঃ।—হে হৃষীকেশ! অহং স্বকর্ম্মফলনির্দ্দিষ্টাং যাং যাং যোনিং ব্রজামি, তস্যাং তস্যাং ত্বয়ি দৃঢ়া ভক্তিঃ অস্তু ॥ ৩ ।

অনুবাদ।—হে হৃষীকেশ! আমি নিজকর্ম্মফল-নির্দ্দিষ্ট যে যে যোনিতেই জন্মগ্রহণ করি না কেন, সেই সেই জন্মেই যেন তোমাতে আমার সুদৃঢ় ভক্তি জন্মে। ('হৃষীকেশ' শব্দে এস্থলে ভগবান্‌কে আহ্বান করার ইঙ্গিতে এই অভিপ্রায় ব্যক্ত করা হইয়াছে যে যে হেতু তুমি হৃষীকেশ ( হৃষীক+ঈশ ) অর্থাৎ সর্ব্বেন্দ্রিয়ের অধীশ্বর অতএব আমার অন্তরিন্দ্রিয় তোমার গুণাদির স্মরণে এবং বাহেন্দ্রিয় তোমার সেবাপর-কর্ম্মে নিযুক্ত থাকে ) ॥ ৩ ॥

তথাহি ( ভাঃ ১০।৪৭।৬৭ )—

কর্ম্মভির্ভ্রাম্যমানানাং যত্র ক্বাপীশ্বরেচ্ছয়া।
মঙ্গলাচরিতৈর্দানৈ রতি র্নঃ কৃষ্ণঈশ্বরে ॥ ৪ ।

অন্বয়ঃ।—ঈশ্বরেচ্ছয়া কর্ম্মভিঃ যত্র ক অপি ভ্রাম্যমাণানাং নঃ মঙ্গলচরিতৈঃ দানৈঃ ঈশ্বরে কৃষ্ণে রতিঃ অস্তু ॥ ৪ ।

**অনুবাদ**।—শ্রীনন্দমহারাজ বলিতেছেন। ঈশ্বরের স্বতন্ত্র ইচ্ছার বশে কর্ম্মফলে আমরা যে যে যোনিতেই ভ্রমণ করি না কেন আমাদের যাহা কিছু মঙ্গল-আচরণ দানাদি সাধন ফল থাকুক না কেন তাঁহার একমাত্র ফল যেন এই হয় যে আমাদের একমাত্র আশ্রয়স্থল ঈশ্বররূপ বালকপুত্র শ্রীকৃষ্ণে আমাদের স্নেহ বৃদ্ধি হয় (এস্থলে ঐশ্বর্য্যজ্ঞানে ও শ্রীনন্দমহারাজের বাৎসল্যের ঐকান্তিক উচ্ছেদ ঘটে নাই পরন্তু বিয়োগময় বাৎসল্যের মাধুর্য্য এই শ্লোকে প্রকাশ পাইয়াছে)॥ ৪

অতএব সর্ব্বমতে ভক্তি সে প্রধান।
মহাজন পথ সর্ব্ব শাস্ত্রের প্রমাণ॥

তথাহি (মহাভারতে বনপর্ব্বণি ৩১৩।১১৭)—
তর্কোঽপ্রতিষ্ঠঃ শ্রুতয়ো বিভিন্নাঃ
নাসাবৃষির্যস্য মতং ন ভিন্নম্।
ধর্ম্মস্য তত্ত্বং নিহিতং গুহায়াং
মহাজনো যেন গতঃ স পন্থা॥ ৫।

**অন্বয়ঃ**।—তর্কঃ অপ্রতিষ্ঠঃ শ্রুতয়ঃ বিভিন্নাঃ (ভবন্তি); যস্য মতং ন ভিন্নং অসৌ ঋষিঃ ন (অস্তি) ধর্ম্মস্য তত্ত্বং গুহায়াং নিহিতং, (অতঃ) যেন মহাজনঃ গতঃ সঃ পন্থাঃ (ভবতি)॥ ৫।

**অনুবাদ**।—শ্রীযুধিষ্ঠির যক্ষরূপী ধর্ম্মের প্রশ্নের উত্তরে বলিতেছেন। তর্কের প্রতিষ্ঠা বা স্থিরতা নাই, অর্থাৎ বাদি-প্রতিবাদিগণের বিচারবুদ্ধির হ্রাসবৃদ্ধি অনুসারে তর্কের সিদ্ধান্তের পার্থক্য ঘটিয়া থাকে; শ্রুতিগণ ভিন্ন ভিন্ন অধিকারীর জন্য ভিন্ন ভিন্ন পথ প্রদর্শন করিয়া গিয়াছেন; পুরাণাদি শাস্ত্রে প্রায়শঃ প্রত্যেক ঋষিই নিজ নিজ অনুভববেদ্য ভিন্ন ভিন্ন মত পৃথক পৃথক অধিকারীর জন্য ব্যক্ত করিয়াছেন, ধর্ম্মের তত্ত্ব গিরিগুহার ন্যায় অত্যন্ত দুর্গম প্রদেশে সুরক্ষিত (অথবা সাধকগণের হৃদয় গুহায় রক্ষিত) অতএব মহাজনগণ যে পথে গমন করিয়াছেন তাহাই অবলম্বনীয় পথ॥ ৫॥

'ভক্তি বড়' শুনি প্রভু ভারতীর মুখে।
'হরি' বলি গর্জ্জিতে লাগিলা প্রেম-সুখে॥
প্রভু বোলে "আমি কত দিন পৃথিবীতে।
থাকিলাঙ, এই সত্য কহিল তোমাতে॥
যদি তুমি 'জ্ঞান বড়' বলিতে আমারে।
প্রবেশিতোঁ আজি তবে সমুদ্রভিতরে॥"
সন্তোষে ধরেন প্রভু গুরুর চরণে।
গুরুও প্রভুরে নমস্করে প্রীত মনে॥
প্রভু বোলে "যার মুখে নাহি ভক্তি-কথা।
তপ শিখা-সূত্র-ত্যাগ তার সব বৃথা॥"
ভক্তি বিনা প্রভুর জিজ্ঞাসা নাহি আর।
ভক্তিরস-ময় শ্রীচৈতন্য-অবতার॥
রাত্রি দিন একো না জানেন ভক্তি বিনে।
সর্ব্বদা করেন নৃত্য কীর্ত্তন গর্জ্জনে॥
এক দিন অদ্বৈত সকল ভক্ত প্রতি।
বলিলা পরমানন্দে মত্ত হই অতি॥
"শুন ভাই সব এক কর সমবায়।
মুখ ভরি গাই আজি শ্রীচৈতন্যরায়॥
আজি আর কোন অবতার গাওয়া নাই।
সর্ব্ব অবতারময় চৈতন্যগোসাঞি॥
যে প্রভু করিল সর্ব্বজগত-উদ্ধার।
আমা সভা লাগি যে গৌরাঙ্গ অবতার॥
সর্ব্বত্র আমরা যাঁর প্রসাদে পূজিত।
সংকীর্ত্তন হেন ধন যে কৈল বিদিত॥
নাচি আমি তোমরা চৈতন্যযশ গাও।
সিংহ হই গাহ, পাছে মনে ভয় পাও॥"
প্রভু সে আপনা' লুকায়েন নিরন্তর।
'ক্রুদ্ধ পাছে হয়েন' সভার এই ডর॥
তথাপি অদ্বৈত-বাক্য অলঙ্ঘ্য সভার।
গাইতে লাগিল শ্রীচৈতন্য-অবতার॥
নাচেন অদ্বৈত-সিংহ পরম বিহ্বল।
চতুর্দ্দিকে গায় সভে চৈতন্যমঙ্গল॥
নব অবতারের শুনিয়া নাম যশ।
সকল বৈষ্ণব হৈল আনন্দে বিবশ॥
আপনে অদ্বৈত চৈতন্যের গীত করি।
বুলিয়া নাচেন প্রভু জগত নিস্তারি॥
"শ্রীচৈতন্য-নারায়ণ করুণা-সাগর।
দুঃখিতের বন্ধু প্রভু মোরে দয়া কর॥"
অদ্বৈতসিংহের শ্রীমুখের এই পদ।
ইহার কীর্ত্তনে বাড়ে সকল সম্পদ॥

কেহ বোলে "জয় জয় শ্রীশচীনন্দন "
কেহ বোলে "জয় গৌরচন্দ্র নারায়ণ ॥
জয় সংকীর্ত্তন প্রিয় শ্রীগৌর-গোপাল।
জয় ভক্তজন প্রিয় পাষণ্ডীর কাল ॥"
নাচেন অদ্বৈতসিংহ পরম উদ্দাম।
গায় সভে চৈতন্যের গুণ কর্ম্ম নাম ॥

শ্রীরাগ।

পুলকে চরিত গায়, সুখে গড়াগড়ি যায়,
দেখরে চৈতন্য অবতার।
বৈকুণ্ঠ-নায়ক-হরি' দ্বিজ রূপে অবতরি,
সংকীর্ত্তনে করেন বিহার ॥
কনক জিনিয়া কান্তি, শ্রীবিগ্রহ শোভে অতি,
আজানুলম্বিত ভুজ সাজে রে।
ন্যাসিবর-রূপ-ধর, আপনরসে বিহ্বল,
না জানি কেমন সুখে নাচে রে ॥ ধ্রু ॥
জয় শ্রীগৌরসুন্দর, করুণাসিন্ধু,
জয় জয় বৃন্দাবন রায়া রে ॥
জয় জয় সম্প্রতি, নবদ্বীপ-পুরন্দর,
চরণ-কমল দেহ ছায়া রে ॥

এই সব কীর্ত্তন করেন ভক্তগণ।
নাচেন অদ্বৈত ভাবি শ্রীগৌরচরণ ॥
নব অবতারের নূতন পদ শুনি।
উল্লাসে বৈষ্ণব সব করে হরিধ্বনি ॥
কি অদ্ভুত হইল সে কীর্ত্তন-আনন্দ।
সবে তাহা বর্ণিতে পারেন নিত্যানন্দ ॥
পরম-উদ্দাম শুনি কীর্ত্তনের ধ্বনি।
শ্রীবিজয় আসিয়া হইল ন্যাসিমণি ॥
প্রভু দেখি ভক্ত সব অধিক হরিষে।
গায়েন, অদ্বৈত নৃত্য করেন উল্লাসে ॥
আনন্দে প্রভুরে কেহ নাহি করে ভয়।
সাক্ষাতে গায়েন সবে চৈতন্য-বিজয় ॥
নিরবধি দাস্য ভাবে প্রভুর বিহার।
"মুঞি কৃষ্ণদাস" বই না বোলয়ে আর ॥
হেন কারো শক্তি নাহি সমুখে তাহানে।
ঈশ্বর করিয়া বলিবেক দাস বিনে ॥
তথাপিও সবে অদ্বৈতের বল ধরি।
গায়েন নির্ভয় হৈয়া শ্রীচৈতন্য হরি ॥

ক্ষণেক থাকিয়া প্রভু আত্ম-স্তুতি শুনি।
লজ্জা যেন পাইতে লাগিলা ন্যাসিমণি ॥
সভা শিক্ষাইতে শিক্ষাগুরু ভগবান।
বাসায় চলিলা শুনি আপন কীর্ত্তন ॥
তথাপি কাহারো চিত্তে না জন্মিল ভয়।
বিশেষে গায়েন আরো চৈতন্য-বিজয় ॥
আনন্দে কাহারো বাহ্য নাহিক শরীরে।
সভে দেখে প্রভু আছে কীর্ত্তন ভিতরে ॥
মত্ত প্রায় সবেই চৈতন্য-যশ গায়।
সুখে শুনে সুকৃতি দুষ্কৃতি দুঃখ পায় ॥
শ্রীচৈতন্য-যশে প্রীত না হয় যাহার।
ব্রহ্মচর্য্য-সন্ন্যাসে বা কি কার্য্য তাহার ॥
এই মত পরানন্দ-সুখে ভক্তগণ।
সর্ব্বকাল করেন শ্রীহরি-সংকীর্ত্তন ॥
এ সব আনন্দ ক্রীড়া পড়িলে শুনিলে।
এ সব গোষ্ঠিতে আসিয়াও সেহ মিলে ॥
নৃত্য গীত করি সভে মহা-ভক্তগণ।
আইলেন প্রভুরে করিতে দরশন ॥
শ্রীচৈতন্য প্রভু নিজ কীর্ত্তন শুনিয়া।
সভারে দেখাই ভয় আছেন শুইয়া ॥
সুকৃতি গোবিন্দ জানাইলেন প্রভুরে।
"বৈষ্ণব-সকল আসিয়াছেন দুয়ারে ॥"
গোবিন্দের আজ্ঞা হইল সভারে আনিতে।
শয়নে আছেন, না চাহেন কারো ভিতে ॥
ভয়যুক্ত হইয়া সকল ভক্তগণ।
চিন্তিতে লাগিলা গৌরচন্দ্রের চরণ ॥
ক্ষণেকে উঠিলা প্রভু শ্রীভক্তবৎসল।
বলিতে লাগিল "অয়ে! বৈষ্ণব সকল ॥
অহে অহে শ্রীনিবাস পণ্ডিত উদার।
আজি তুমি সব কি করিলা অবতার ॥
ছাড়িয়া কৃষ্ণের নাম কৃষ্ণের কীর্ত্তন।
কি গাইলা আমারে তা বুঝাহ এখন ॥"
মহাবক্তা শ্রীনিবাস বোলেন "গোসাঞি।
জীবের স্বতন্ত্র শক্তি মুণে কিছু নাই ॥
যেন করায়েন যেন বোলায়েন ঈশ্বরে।
সেই আজি বলিলাঙ কহিল তোমারে ॥"
প্রভু বোলে "তুমি সব হইয়া পণ্ডিত।
লুকায় যে, কেনে তারে করহ বিদিত ॥"

শুনিয়া প্রভুর বাক্য পণ্ডিত-শ্রীবাসে।
হস্তে সূর্য্য আচ্ছাদিয়া মনে মনে হাসে॥
প্রভু বোলে "কি সঙ্কেত কৈলে হস্ত দিয়া।
তোমার সঙ্কেত তুমি কহত ভাঙ্গিয়া॥"
শ্রীবাস বোলেন "হস্তে সূর্য্য ঢাকিলাঙ।
তোমারে বিদিত করি এই কহিলাঙ॥
হস্তে কি কখন পারি সূর্য্য আচ্ছাদিতে।
সেই মত অসম্ভব তোমা লুকাইতে॥
সূর্য্য যদি হস্তে বা হয়েন আচ্ছাদিত।
তবু তুমি লুকাইতে নার কদাচিত॥
যে নারিল লুকাইতে ক্ষীরোদ সাগরে।
লোকালয়ে আচ্ছাদন কিসে করি তাঁরে॥
হেমগিরি সেতুবন্ধ পৃথিবী পর্য্যন্ত।
তোমার নির্ম্মলযশে পূরিল দিগন্ত॥
আব্রহ্মাণ্ড পূর্ণ হৈল তোমার কীর্ত্তনে।
কত জন দণ্ড তুমি করিবা কেমনে॥"
সর্ব্বকাল ভক্ত জয় বাঢ়ান ঈশ্বরে।
হেন কালে অদ্ভুত হইল আসি দ্বারে॥
সহস্র সহস্র জন—না জানি কোথার।
জগন্নাথ দেখি আইল প্রভু দেখিবার॥
কেহ বা ত্রিপুরা, কেহ চাটিগ্রামবাসী।
শ্রীহট্টিয়া লোক কেহ, কেহ বঙ্গদেশী॥
সহস্র সহস্র লোক করেন কীর্ত্তন।
শ্রীচৈতন্য-অবতার করিয়া বর্ণন॥
"জয় জয় শ্রীকৃষ্ণচৈতন্য বনমালী।
জয় জয় নিজভক্তি-রস-কুতূহলী॥
জয় জয় পরম সন্ন্যাসীরূপ-ধারী।
জয় জয় সংকীর্ত্তন রসিক মুরারি॥
জয় জয় দ্বিজরাজ বৈকুণ্ঠ-বিহারী।
জয় জয় সর্ব্ব জগতের উপকারী॥
জয় কৃষ্ণচৈতন্য শ্রীশচীর নন্দন।"
এই মত গাই নাচে শত-সংখ্য জন॥
শ্রীবাস বোলেন "প্রভু এবে কি করিবা।
সকল সংসার গায় কোথা লুকাইবা॥
মুঞি কি শিখাই প্রভু এ সব লোকেরে।
এই মত গায় প্রভু সকল সংসারে॥
অদৃশ্য অব্যক্ত তুমি হইয়াও নাথ।
করুণায় হইয়াছ জীবের সাক্ষাৎ॥
লুকাও আপনে তুমি, প্রকাশ আপনে।
যারে অনুগ্রহ কর' জানে সেই জনে॥"
প্রভু বোলে "তুমি নিজ-শক্তি প্রকাশিয়া।
বলাও লোকের মুখে জানিলাম ইহা॥
তোমারে হারিনু আমি শুনহ পণ্ডিত।
জানিলাঙ তুমি সর্ব্বশক্তিসমন্বিত॥"
সর্ব্বকাল প্রভু বাঢ়ায়েন ভক্ত জয়।
এ তান স্বভাব বেদে ভাগবতে কয়॥
হাস্যমুখে সর্ব্ববৈষ্ণবেরে গৌররায়।
বিদায় দিলেন, সভে চলিল বাসায়॥
হেন সে চৈতন্যদেব শ্রীভক্তবৎসল।
ইহানে সে কৃষ্ণ করি গায়েন সকল॥
নিত্যানন্দ অদ্বৈতাদি যতেক প্রধান।
সভে বোলে শ্রীকৃষ্ণচৈতন্য ভগবান॥
এ সকল ঈশ্বরের বচন লঙ্ঘিয়া।
অন্যেরে বোলয়ে কৃষ্ণ সেই অভাগিয়া॥
শেষশায়ী লক্ষ্মীকান্ত শ্রীবৎস-লাঞ্ছন।
কৌস্তভ-ভূষণ আর গরুড়-বাহন॥
এ সব কৃষ্ণের চিহ্ন জানিহ নিশ্চয়।
গঙ্গা আর কারো পাদপদ্মে না জন্ময়॥
শ্রীচৈতন্য বিনা ইহা অন্যে না সম্ভবে।
এই কহে বেদে শাস্ত্রে সকল বৈষ্ণবে॥
সর্ব্ববৈষ্ণবের বাক্য যে আদরে লয়।
সেই সব জন পায় সর্ব্বত্র বিজয়॥
হেন মতে মহাপ্রভু শ্রীগৌরসুন্দর।
ভক্তগোষ্ঠি সঙ্গে বিহরেন নিরন্তর॥
প্রভু বেঢ়ি ভক্তগণ বসেন সকল।
চৌদিগে শোভয়ে যেন চন্দ্রের মণ্ডল॥
মধ্যে শ্রীবৈকুণ্ঠনাথ ন্যাসি-চূড়ামণি।
নিরবধি কৃষ্ণকথা করি হরিধ্বনি॥
হেনই সময়ে দুই মহা ভাগ্যবান।
হইলেন আসিয়া প্রভুর বিদ্যমান॥
শাকর মল্লিক আর রূপ দুই ভাই।
দুই প্রতি কৃপাদৃষ্ট্যে চাহিলা গোসাঞি॥
দূরে থাকি দুই ভাই দণ্ডবৎ করি।
কাকুর্ব্বাদ করেন দশনে তৃণ ধরি॥
জয় জয় মহাপ্রভু শ্রীকৃষ্ণচৈতন্য।
যাহার কৃপায় হৈল সর্ব্বলোক ধন্য॥

জয় দীন-বৎসল জগত-হিতকারী।
জয় জয় পরম সন্ন্যাসি-রূপ-ধারী॥
জয় জয় সংকীর্ত্তনবিনোদ আনন্ত।
জয় জয় জয় সর্ব্ব আদি-মধ্য-অন্ত॥
আপনে হইয়া শ্রীবৈষ্ণব-অবতার।
ভক্তি দিয়া উদ্ধারিলা সকল সংসার॥
তবে প্রভু মোরে না উদ্ধার' কোন্ কাজে।
মুঞি কি না হও্ প্রভু সংসারের মাঝে॥
আজন্ম বিষয়ভোগে হইয়া মোহিত।
না ভজিলুঁ তোমার চরণ-নিজ-হিত॥
তোমার ভক্তের সঙ্গে গোষ্ঠী না করিলুঁ।
তোমার কীর্ত্তন না করিলুঁ না শুনিলুঁ॥
রাজপাত্র করি মোরে বঞ্চনা করিলা।
তবে মোরে মনুষ্য জনম কেনে দিলা॥
যে মনুষ্য জন্ম লাগি দেবে কাম্য করে।
হেন জন্ম দিয়াও বঞ্চিলা প্রভু মোরে॥
এবে এই কৃপা কর অমায়া হইয়া।
বৃক্ষমূলে পড়ি থাকোঁ তোর নাম লৈয়॥
যে তোমার প্রিয়পাত্র লওয়ায় তোমারে।
অবশেষ পাত্র যেন হও তার দ্বারে॥"
এই মত রূপ সনাতন দুই ভাই।
স্তুতি করে শুনে প্রভু চৈতন্য গোসাঞি॥
কৃপাদৃষ্টে প্রভু দুই ভাইরে চাহিয়া।
বলিতে লাগিলা অতি সদয় হইয়া॥
প্রভু বোলে "ভাগ্যবন্ত তুমি-দুই জন।
বাহির হইলা ছিণ্ডি সংসার বন্ধন॥
বিষয়বন্ধনে বন্ধ সকল সংসার।
সে বন্ধন হতে তুমি দুই হৈলে পার॥
প্রেমভক্তি-বাঞ্ছা যদি করহ এখনে।
তবে ধরি পড় এই অদ্বৈতচরণে॥
ভক্তির ভাণ্ডারী শ্রীঅদ্বৈতমহাশয়।
অদ্বৈতের কৃপায়ে সে কৃষ্ণভক্তি হয়॥
শুনিয়া প্রভুর আজ্ঞা দুই মহাজনে।
দণ্ডবৎ পড়িলেন অদ্বৈতচরণে॥
"জয় জয় শ্রীঅদ্বৈত পতিতপাবন।
মুই-দুই-পতিতেরে করহ মোচন॥"
প্রভু বোলে "শুন শুন আচার্য্য গোসাঞি।
কলিযুগে এমন বিরক্ত ঝাটি নাই॥
রাজ্যসুখ ছাড়ি, কাঁথা করঙ্গ লইয়া।
মথুরায় থাকেন কৃষ্ণের নাম লৈয়া॥
অমায়ায় কৃষ্ণভক্তি দেহ এ দোঁহেরে।
জন্ম জন্ম যেন আর কৃষ্ণ না পাসরে॥
ভক্তির ভাণ্ডারী তুমি, বিনে ভক্তি দিলে।
কৃষ্ণভক্তি কৃষ্ণভক্ত কৃষ্ণ কারে মিলে?"
অদ্বৈত বোলেন "প্রভু! সর্ব্বদাতা তুমি।
আজ্ঞা করিলে সে দিতে পারি আমি॥
প্রভু আজ্ঞা দিলে সে ভাণ্ডারী দিতে পারে।
এই মত যারে কৃপা কর' যার দ্বারে॥
কায়-মন-বচনে মোহার এই কথা।
এ দুইর প্রেমভক্তি হউক সর্ব্বথা॥"
শুনি প্রভু অদ্বৈতেরে কৃপাযুক্ত-বাণী।
উচ্চ করি বলিতে লাগিলা হরিধ্বনি॥
দবিরখাসেরে প্রভু বলিতে লাগিলা।
"এখনে তোমার কৃষ্ণপ্রেম-ভক্তি হৈলা॥
অদ্বৈতের প্রাসাদে সে হয় কৃষ্ণভক্তি।
জানিহ অদ্বৈতে কৃষ্ণের পূর্ণ শক্তি॥
কত দিন জগন্নাথ শ্রীমুখ দেখিয়া।
তবে দুই ভাই মথুরাতে থাক গিয়া॥
তোমা সবা হৈতে যত রাজস তামস।
পশ্চিমা সভারে গিয়া দেহ ভক্তিরস॥
আমিহ দেখিব গিয়া মথুরামণ্ডল।
আমা থাকিবার স্থল করিহ বিরল॥"
সাকরমল্লিক-নাম ঘুচাইয়া তান।
সনাতন-অবধূত থুইলেন নাম॥
অদ্যাপিও দুই ভাই রূপ সনাতন।
চৈতন্য কৃপায় হেল বিখ্যাত-ভুবন॥
যার যত কীর্ত্তি ভক্তি মহিমা উদার।
শ্রীচৈতন্যচন্দ্র সব করয়ে প্রচার॥
নিত্যানন্দ-তত্ত্ব কিবা অদ্বৈতের তত্ত্ব।
যত মহাপ্রিয় ভক্তগোষ্ঠির মহত্ত্ব॥
চৈতন্যপ্রভু সে সব করিলা প্রকাশে।
সেই প্রভু সব ইহা কহেন সন্তোষে॥
যে ভক্ত যে বস্তু-যার যেন অবতার।
বৈষ্ণব বৈষ্ণবী-যার অংশে জন্ম যার॥
যার যেন মত পূজা যার যে মহত্ত্ব।
চৈতন্যপ্রভু যে সব করিলেন ব্যক্ত॥

এক দিন প্রভু বসিয়াছেন প্রকাশে।
অদ্বৈত-শ্রীবাস-আদি ভক্ত চারি পাশে॥
শ্রীবাস পণ্ডিতে তবে ঈশ্বর আপনে।
আচার্য্যের বার্ত্তা জিজ্ঞাসেন তান স্থানে॥
প্রভু বোলে "শ্রীনিবাস কহত আমারে।
কি রূপ বৈষ্ণব তুমি বাস অদ্বৈতেরে॥"
মনে ভাবি বলিলা শ্রীবাস মহাশয়।
"শুক বা প্রহ্লাদ যে মোর মনে লয়॥"
অদ্বৈতের মহিমা প্রহ্লাদ শুক যেন।
নি প্রভু ক্রোধে শ্রীবাসেরে মারিলেন॥
পিতা যেন পুত্রে শিখাইতে স্নেহে মারে।
এই মত এক চড় হৈল শ্রীবাসেরে॥
"কি বলিলি কি বলিলি পণ্ডিত শ্রীবাস।
মোহার নাঢ়ারে কহ শুক বা প্রহ্লাদ॥
যে শুকেরে 'মুক্ত' তুমি বোল সর্ব্জমতে।
কালিকার বালক শুক নাঢ়ারে আগেতে॥
এত বড় বাক্য মোর মোর নাঢ়ারে বলিলি।
আজি বড় শ্রীবাস আমারে দুঃখ দিলি॥"
এত বলি ক্রোধে হাতে দীপযষ্টি লৈয়া।
শ্রীবাসেরে মারিবারে যান খেদাড়িয়া॥
সম্ভ্রমে উঠিয়া শ্রীঅদ্বৈত মহাশয়।
ধরিলা প্রভুর হস্ত করিয়া বিনয়॥
"বালকেরে বাপ! শিখাইবা কৃপা-মনে।
কে আছে তোমার ক্রোধপাত্র ত্রিভুবনে॥"
আচার্য্যের বাক্যে প্রভু ক্রোধ করি দূর।
আবেশে কহেন তান মহিমা প্রচুর॥
প্রভু বোলে "তোহার বালক শিশু তোর।
এতেকে সকল ক্রোধ দূর গেল মোর।
মোর নাঢ়া জানিবারে আছে হেন জন।
যে মোহারে আনিলেক ভাঙ্গিয়া শয়ন॥"
প্রভু বোলে "অহে শ্রীনিবাস মহাশয়।
মোহার নাঢ়ারে এই তোমার বিনয়॥
শুক আদি করি সব বালক উহাঁর।
নাঢ়ার পাছে সে জন্ম জানিহ সভার॥
অদ্বৈতের লাগি মোর এই অবতার।
মোর কর্ণে বাজে আসি নাঢ়ার হুঙ্কার॥
শয়নে আছিলুঁ মুঞি ক্ষীরোদসাগরে।
জাগাই আনিল মোরে নাঢ়ার হুঙ্কারে॥"

শ্রীবাসের অদ্বৈতের প্রতি বড় প্রীত।
প্রভু বাক্য শুনি হৈলা অতি হরষিত॥
মহাভয়ে কম্প হই বোলে শ্রীনিবাস।
"অপরাধ করিলুঁ ক্ষমহ মোরে নাথ॥
তোমার অদ্বৈততত্ত্ব জানহ তুমি সে।
তুমি জানাইলে সে জানয়ে অন্য-দাসে॥
আজি মোর মহাভাগ্য সকল মঙ্গল।
শিখাইয়া আমারে আপনে কৈলা ফল॥
এখনে সে ঠাকুরালী বলিয়ে তোমার।
আজি বড় মনে বল বাঢ়িল আমার॥
এই মোর মনের সঙ্কল্প আজি হৈতে।
মদিরা যবনী যদি ধরেন অদ্বৈতে॥
তথাপি করিব ভক্তি অদ্বৈতের প্রতি॥
কহিল তোমারে প্রভু সত্য করি অতি॥"
তুষ্ট হইলেন প্রভু শ্রীবাস-বচনে।
পূর্ব্বপ্রায় আনন্দে বসিলা তিন জনে॥
পরম রহস্য এ সকল পুণ্য কথা।
ইহার শ্রবণে কৃষ্ণ পাইয়ে সর্ব্বথা॥
যার যেন প্রভাব, যাহার যেন ভক্তি।
যেবা আগে যেবা পাছে যার যেন শক্তি॥
সভার সর্ব্বজ্ঞ এক প্রভু গৌররায়।
আর জানে, যে তাহানে ভজে অমায়ায়॥
বিষ্ণুতত্ত্ব যেন অবিজ্ঞাত বেদবাণী।
এই মত বৈষ্ণবেরো তত্ত্ব নাহি জানি॥
সিদ্ধবৈষ্ণবের অতি বিষম ব্যাভার।
না বুঝি নিন্দিয়া মরে সকল সংসার॥
সিদ্ধ বৈষ্ণবের অতি বিষমব্যাভার।
সাক্ষাতে দেখহ ভাগবত-কথা-সার॥
বৈষ্ণব-প্রধান ভৃগু-ব্রহ্মার নন্দন।
অহর্নিশ মনে ভাবে' যাহান চরণ॥
সে প্রভুর বক্ষে করিলেন পদাঘাত।
তথাপি বৈষ্ণবশ্রেষ্ঠ দেখহ সাক্ষাৎ॥
প্রসঙ্গে শুনহ ভাগবতের আখ্যান।
যে নিমিত্ত ভৃগু করিলেন হেন কাম॥
পূর্ব্বে সরস্বতী তীরে মহাঋষিগণ।
আরম্ভিলা মহাযজ্ঞ পুরাণশ্রবণ॥
সভে শাস্ত্র-কর্ত্ত, সভে মহাতপোধন।
অন্যোন্যে লাগিল ব্রহ্ম বিচার কথন॥

"ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর তিনজন-মাঝে।
কে প্রধান ?" বিচারেন মুনির সমাজে॥
কেহ বোলে "ব্রহ্মা বড়" কেহ মহেশ্বর।
কেহ বোলে "বিষ্ণু বড় সভার উপর॥"
পুরাণেই নানা মত করেন কথন।
'শিব বড়' কোথাও, কোথাও 'নারায়ণ॥
তবে সব ঋষিগণ মিলিয়া ভৃগুরে।
আদেশিলা এ প্রমাণ তত্ত্ব জানিবারে॥
"ব্রহ্মার মানস পুত্র তুমি মহাশয়।
সর্ব্ব মতে তুমি জ্যেষ্ঠ শ্রেষ্ঠ তত্ত্বময়॥
তুমি ইহা জান' গিয়া করিয়া বিচার।
সন্দেহ ভঞ্জহ আসি আমা সভাকার॥
তুমি যে কহিবা সেই সভার প্রমাণ।"
শুনি ভৃগু চলিলেন আগে ব্রহ্মা-স্থান॥
ব্রহ্মার সভায় গিয়া ভৃগু মুনিবর।
দম্ভ করি কহিলেন ব্রহ্মার গোচর॥
পুত্র দেখি ব্রহ্মার বড় সন্তোষ হইলা।
সকল কুশল জিজ্ঞাসিবারে লাগিলা॥
সত্য পরীক্ষিতে ভৃগু ব্রহ্মার নন্দন।
শ্রদ্ধা করি না শুনেন বাপের বচন॥
স্তুতি বা গৌরব বিনয় নমস্কার।
কিছু না করেন পিতা-পুত্র-ব্যবহার॥
দেখিয়া পুত্রের অনাদর অব্যভার।
ক্রোধে ব্রহ্মা হইলেন অগ্নি-অবতার॥
ভস্ম করিবেন হেন ক্রোধে মন হৈলা।
দেখিয়া পিতার মূর্ত্তি ভৃগু পলাইলা॥
সভে বুঝাইলা ব্রহ্মার পায়ে হাত ধরি।
"পুত্রেরে কি গোসাঞি এমত ক্রোধ করি?"
তবে পুত্রস্নেহে ব্রহ্মা ক্রোধ পাসরিলা।
জল পাইয়া যেন অগ্নি সুসাম্য হইলা॥
তবে ভৃগু ব্রহ্মারে বুঝিয়া ভালমতে।
কৈলাসে আইলা মহেশ্বর পরীক্ষিতে॥
ভৃগু দেখি মহেশ্বর আনন্দিত হৈয়া।
উঠিলা পার্ব্বতী সঙ্গে আদর করিয়া॥
জ্যেষ্ঠ-ভাই-গৌরবে আপনে ত্রিলোচন।
প্রেম-যোগে উঠিলা করিতে আলিঙ্গন॥
ভৃগু বোলে "মহেশ পরশ নাহি কর।
যতেক পাষণ্ড বেশ সব তুমি ধর॥
ভূত প্রেত পিশাচ অস্পৃশ্য যত আছে।
হেন সব পাষণ্ড রাখহ তুমি কাছে॥
যতেক উৎপাত সেই তোমার ব্যভার।
ভস্মাস্থি ধারণ কোন্ শাস্ত্রের আচার॥
তোমার পরশে স্নান করিতে জুয়ায়।
দূরে থাক দূরে থাক অহে ভূতরায়॥"
পরীক্ষানিমিত্তে ভৃগু বোলেন কৌতুকে।
কভু শিবনিন্দা নাহি ভৃগুর শ্রীমুখে॥
ভৃগু বাক্যে মহাক্রোধে দেব ত্রিলোচন।
ত্রিশূল তুলিয়া লইলেন ততক্ষণ॥
জ্যেষ্ঠ-ভাই-ধর্ম্ম পাসরিলেন শঙ্কর।
হইলেন যে হেন সংহারমূর্ত্তিধর॥
শূল তুলিলেন শিব ভৃগুরে মারিতে।
আস্তেব্যস্তে দেবী আসি ধরিলেন হাতে॥
চরণে ধরিয়া বুঝায়েন মহেশ্বরী।
"জ্যেষ্ঠ ভাইরে কি প্রভু এত ক্রোধ করি?"
দেবীবাক্যে লজ্জা পাই রহিলা শঙ্কর।
ভৃগুও চলিলা শ্রীবৈকুণ্ঠে কৃষ্ণঘর॥
শ্রীরত্নখট্টায় প্রভু আছেন শয়নে।
লক্ষ্মী সেবা করিতে আছেন শ্রীচরণে॥
হেনই সময়ে ভৃগু আসি অলক্ষিতে।
পদাঘাত করিলেন প্রভুর বক্ষতে॥
ভৃগু দেখি মহাপ্রভু সম্ভ্রমে উঠিয়া।
নমস্করিলেন প্রভু মহাপ্রীত হৈয়া॥
লক্ষ্মীর সহিতে প্রভু ভৃগুর চরণ।
সন্তোষে করিতে লাগিলেন প্রক্ষালন॥
বসিতে দিলেন আনি উত্তম আসন।
শ্রীহস্তে তাহার অঙ্গে লেপেন চন্দন॥
অপরাধী প্রায় যেন হইয়া আপনে।
অপরাধ মাগিয়া লয়েন তাঁর স্থানে॥
"তোমার শুভ বিজয় আমি না জানিঞা।
অপরাধ করিয়াছি ক্ষম মোরে ইহা॥
এই যে তোমার পাদোদক পুণ্যজল।
তীর্থেরে করয়ে হেন অতি সুনির্ম্মল॥
যতেক ব্রহ্মাণ্ড বৈসে আমার দেহেতে।
যত লোকপাল সব আমার সহিতে॥
পাদোদক দিয়া আজি করিলা পবিত্র।
অক্ষয় হইয়া রহু তোমার চরিত্র॥

এই যে তোমার শ্রীচরণ-চিহ্ন-ধূলি।
বক্ষে রাখিলাম আমি হই কুতূহলী॥
লক্ষ্মীসঙ্গে নিজবক্ষে দিলুঁ আমি স্থান।
বেদে যেন শ্রীবৎসলাঞ্ছন বোলে নাম॥"
শুনিয়া প্রভুর বাক্য বিনয়ব্যভার।
কাম ক্রোধ লোভ মোহ—সকলের পার॥
দেখি মহাঋষি পাইলেন চমৎকার।
লজ্জিত হইয়া মাথা না তোলেন আর॥
যাহা করিলেন সে তাহান কর্ম্ম নয়।
আবেশের কর্ম্ম ইহা জানিহ নিশ্চয়॥
বাহ্য পাই প্রীতি শ্রদ্ধা দেখিতে দেখিতে।
ভক্তিরসে পূর্ণ হই লাগিলা নাচিতে॥
হাস্য কম্প ঘর্ম্ম মূর্চ্ছা পুলক হুঙ্কার।
ভক্তিরসে মগ্ন হইলা ব্রহ্মার কুমার॥
"সভার ঈশ্বর কৃষ্ণ, সভার জীবন।
এই সত্য" বলি নাচে ব্রহ্মার নন্দন॥
দেখিয়া কৃষ্ণের শান্ত-বিনয়-ব্যভার।
বিপ্রভক্তি যে কোথাও না সম্ভবে আর॥
ভক্তিজড় হৈলা বাক্য না আইসে বদনে।
আনন্দাশ্রু ধারা মাত্র বহে শ্রীনয়নে॥
সর্ব্বভাবে ঈশ্বরেরে দেহ সমর্পিয়া।
পুনঃ মুনি সভা মধ্যে মিলিলা আসিয়া॥
ভৃগু দেখি সভে হৈলা আনন্দ অপার।
"কহ ভৃগু কার কোন দেখিলে ব্যভার॥
তুমি যেই কহ সেই সভার প্রমাণ।"
তবে সব কহিলেন ভৃগু ভগবান॥
ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর তিনের ব্যভার।
সকল কহিয়ে এই কহিলেন সার॥
"সর্ব্বশ্রেষ্ঠ শ্রীবৈকুণ্ঠনাথ নারায়ণ।
সত্য সত্য সত্য এই বলিল বচন॥
সভার ঈশ্বর কৃষ্ণ, জনক সভার।
ব্রহ্মা-শিবো ধরেন যাহার অধিকার॥
কর্ত্তা হর্ত্তা রক্ষতা সভার নারায়ণ।
নিঃসন্দেহে ভজ গিয়া তাঁহার চরণ॥
ধর্ম্ম জ্ঞান পুণ্য কীর্ত্তি ঐশ্বর্য্য বিরক্তি।
আত্ম-শ্রেষ্ঠ-মধ্যম যতেক যার শক্তি॥
সকল কৃষ্ণের ইহা জানিহ নিশ্চয়।
অতএব গাও ভজ 'কৃষ্ণের বিজয়॥"

সেই কৃষ্ণ সাক্ষাৎ চৈতন্য ভগবান।
কীর্ত্তনবিহারী হইয়াছেন বিদ্যমান॥
ভৃগুর বচন শুনি সব ঋষিগণ।
নিঃসন্দেহ হৈলা, 'সর্ব্বশ্রেষ্ঠ নারায়ণ॥'
ভৃগুরে পূজিয়া বোলে সব ঋষিগণ।
"সংশয় ছিণ্ডিলা তুমি ভাল কৈলা মন॥"
কৃষ্ণভক্তি সভে লইলেন দৃঢ়মনে।
ভক্তরূপে ব্রহ্মা শিবো পুজেন যতনে॥
সিদ্ধ বৈষ্ণবের যেন বিষম ব্যভার।
কহিলাঙ, ইহা বুঝিবারে শক্তি কার॥
পরীক্ষিতে কর্ম্ম কি না ছিল কিছু আর।
তার লাগি করিলেন চরণপ্রহার॥
সৃষ্টিকর্ত্তা ভৃগুদেব যাঁর অনুগ্রহে।
কি সাহসে চরণ দিলেন সে হৃদয়ে॥
'অবোধ অগম্য অধিকারীর ব্যভার।'
ইহা বই সিদ্ধান্ত না দেখি কিছু আর॥
মূলে কৃষ্ণ প্রবেশিয়া ভৃগু হৃদয়েতে।
করাইলা, ভক্তির মহিমা প্রকাশিতে॥
জ্ঞানপূর্ব্ব ভৃগুর এ কর্ম্ম কভু নয়।
কৃষ্ণ বাড়ায়েন অধিকারি-ভক্ত-জয়॥
বিরিঞ্চি শঙ্কর বাড়াইতে কৃষ্ণজয়।
ভৃগুরে হইলা ক্রুদ্ধ দেখাইয়া ভয়॥
ভক্ত সব যেন গায় নিত্য কৃষ্ণজয়।
কৃষ্ণ বাড়ায়েন ভক্তজয় অতিশয়॥
অধিকারিবৈষ্ণবের না বুঝি ব্যভার।
যে জন নিন্দয়ে, তার নাহিক নিস্তার॥
অধম জনের যে আচার যেন ধর্ম্ম।
অধিকারি বৈষ্ণবেও করে সেই কর্ম্ম॥
কৃষ্ণের কৃপায় ইহা জানিবারে পারে।
এ সব সঙ্কটে কেহ মরে কেহ তরে॥
সবে ইথিদেখি এক মহাপ্রতিকার।
সভারে করিব স্তুতি বিনয় ব্যভার॥
অজ্ঞ হই লইবেক কৃষ্ণের শরণ।
সাবধানে শুনিবেক মহান্তবচন॥
তবে কৃষ্ণ তারে দেন হেন দিব্য-মতি।
সর্ব্বত্র নিস্তার পায় না ঠেকয়ে কতি॥
ভক্তি করি যে শুনে চৈতন্য অবতার।
সেই সব জন সুখে পাইব নিস্তার॥

শ্রীকৃষ্ণচৈতন্য নিত্যানন্দচান্দ জান
বৃন্দাবনদাস তছু পদযুগে গান ॥

ইতি শ্রীচৈতন্যভাগবতে অন্ত্যখণ্ডে অদ্বৈত-মহিমাদি বর্ণনং নাম নবমোঽধ্যায়ঃ ॥ ৯ ॥

## দশম অধ্যায়।

জয় জয় গৌরচন্দ্র শ্রীবৎস-লাঞ্ছন।
জয় শচীগর্ভরত্ন ধর্ম্মসনাতন ॥
জয় সংকীর্ত্তনপ্রিয় গৌরাঙ্গ গোপাল।
জয় শিষ্টজনপ্রিয় জয় দুষ্টকাল ॥
ভক্তগোষ্ঠীসহিত গৌরাঙ্গ জয় জয়।
শুনিলে চৈতন্যকথা ভক্তি লভ্য হয় ॥
হেন মতে বৈকুণ্ঠনায়ক ন্যাসিরূপে।
বিহরেন ভক্তগোষ্ঠী লইয়া কৌতুকে ॥
এক দিন বসিয়া আছেন প্রভু সুখে।
হেনকালে শ্রীঅদ্বৈত আইলা সম্মুখে ॥
বসিলেন অদ্বৈত প্রভুরে নমস্করি।
হাসি অদ্বৈতেরে জিজ্ঞাসেন গৌরহরি ॥
সন্তোষে বোলেন প্রভু "কহত আচার্য্য।
কোথা হৈতে আইলা করিয়া কোন্ কার্য্য ?"
অদ্বৈত বোলেন "দেখিলাম জগন্নাথ।
তবে আইলাঙ্ এই তোমার সাক্ষাৎ ॥"
প্রভু বোলে "জগন্নাথ শ্রীমুখ দেখিয়া।
তবে আর কি করিলা কহ দেখি তাহা ॥"
অদ্বৈত বোলেন "আগে দেখি জগন্নাথ।
তবে করিলাঙ্ প্রদক্ষিণ পাঁচ সাত ॥"
'প্রদক্ষিণ' শুনি প্রভু হাসিতে লাগিলা।
হাসি প্রভু বোলে "তুমি হারিলা হারিলা ॥"
আচার্য্য বোলেন "কি সামগ্রী হারিবারে।
কক্ষণ দেখাও, তবে জিনহ আমারে ॥"
প্রভু বোলে "সামগ্রী শুনহ হারিবার।
তুমি যে করিল প্রদক্ষিণ-ব্যবহার ॥
যতক্ষণ তুমি পৃষ্ঠাদিগেরে চলিলা।
ততক্ষণ তোমার যে দর্শন নহিলা
আমি যতক্ষণ ধরি দেখি জগন্নাথ।
আমার লোচন আর না যায় কোথাত ॥
কি দক্ষিণে কিবা বামে কিবা প্রদক্ষিণে।
আর নাহি দেখি জগন্নাথ-মুখ-বিনে ॥"
করযোড় করি বোলে আচার্য্য গোসাঞি।
"এ রূপে সকল হারি তোমার সে ঠাঞি ॥
এ কথার অধিকারী আর ত্রিভুবনে।
সত্য কহিলাঙ্ এই নাহি তোমা বিনে ॥
তুমি সে ইহার প্রভু এক অধিকারী।
এ কথায় তোমারে সে মাত্র আমি হারি ॥"
শুনিয়া হাসেন প্রভু বৈষ্ণবমণ্ডল।
হরি বলি উঠিল মঙ্গল-কোলাহল ॥
এই মত প্রভুর বিচিত্র সর্ব্বকথা।
অদ্বৈতেরে অতি প্রীত করেন সর্ব্বথা ॥
একদিন গদাধরদেব প্রভুস্থানে।
কহিলেন পূর্ব্ব-মন্ত্র-দীক্ষার কারণে ॥
"ইষ্ট মন্ত্র আমি যে কহিলুঁ কারো প্রতি।
সেই হৈতে আমার না স্ফুরে ভাল মতি ॥
সেই মন্ত্র তুমি মোরে কহ পুনর্ব্বার।
তবে মন-প্রসন্নতা হইব আমার ॥"
প্রভু বোলে "তোমার যে উপদেষ্টা আছে।
সাবধান তথা অপরাধী হও পাছে ॥
মন্ত্রের কি দায়, প্রাণ আমার তোমার।
উপদেষ্টা থাকিতে না হয় ব্যবহার ॥"
গদাধর বোলে "তিহোঁ না আছেন এথা।
তান্ পরিবর্ত্তে তুমি করহ সর্ব্বথা ॥"
প্রভু বোলে "তোমার যে গুরু বিদ্যানিধি।
অনায়াসে তোমারে মিলাঞা দিবে বিধি ॥"
সর্ব্বজ্ঞ-চূড়ামণি জানেন সকল।
"বিদ্যানিধি শীঘ্রগতি আসিব উৎকল ॥
এথাই দেখিবা দিন দশের ভিতরে।
আইসেন কেবল আমারে দেখিবারে ॥
নিরবধি বিদ্যানিধি হয় তোর মনে।
বুঝিলাম তুমি আকর্ষিয়া আন' তানে ॥"
এইমত প্রভু প্রিয়গদাধর-সঙ্গে।
তান মুখে ভাগবত শুনি থাকে রঙ্গে ॥
গদাধর পড়েন সম্মুখে ভাগবত।
শুনিয়া প্রকাশে প্রভু প্রেমভাব যত ॥
প্রহ্লাদ চরিত্র আর ধ্রুবের চরিত্র।
শতাবৃত্তি করিয়া শুনেন সাবহিত ॥

আর কার্য্যে প্রভুর নাহিক অবসর।
নামগুণ বোলেন শুনেন নিরন্তর॥
ভাগবত পাঠে গদাধর মহাশয়।
দামোদরস্বরূপের কীর্ত্তন বিষয়॥
একেশ্বর দামোদরস্বরূপ গুণ গায়।
বিহ্বল হইয়া নাচে শ্রীগৌরাঙ্গরায়॥
অশ্রু কম্প হাস্য মূর্চ্ছা পুলক হুঙ্কার।
যত কিছু আছে প্রেম-ভক্তির বিকার॥
মূর্ত্তিমন্ত সভে থাকে ঈশ্বরের স্থানে।
নাচেন চৈতন্যচন্দ্র ইহা-সভা সনে॥
দামোদরস্বরূপের উচ্চ সংকীর্ত্তন।
শুনিলে না থাকে বাহ্য, নাচে সেইক্ষণ॥
সন্ন্যাসী পার্ষদ যত ঈশ্বরের হয়।
দামোদর-স্বরূপ-সমান কেহ নয়॥
যত প্রীত ঈশ্বরের পুরীগোসাঞিরে।
দামোদর-স্বরূপেরে তত প্রীতি করে॥
দামোদর-স্বরূপ সঙ্গীত-রসময়।
যার ধ্বনি শুনিলে প্রভুর নৃত্য হয়॥
অলক্ষিতরূপ—কেহ চিনিতে না পারে।
কাপটির রূপে যেন বুলেন নগরে॥
কীর্ত্তন করিতে যেন তুম্বুরু নারদ।
একা প্রভু নাচয়েন—কি আর সম্পদ॥
সন্ন্যাসীর মধ্যে ঈশ্বরের প্রিয় পাত্র।
আর নাহি, একা পুরীগোসাঞি সে মাত্র॥
দামোদর-স্বরূপ পরমানন্দ পুরী।
সন্ন্যাসীপার্ষদে এই দুই অধিকারী॥
নিরবধি নিকটে থাকেন দুই জন।
প্রভুর সন্ন্যাসে করে দণ্ডের গ্রহণ॥
পুরী ধ্যানপর, দামোদরের কীর্ত্তন।
ন্যাসি-রূপে ন্যাসি-দেহে বাহু দুই জন॥
অহর্নিশ গৌরচন্দ্র সংকীর্ত্তনরঙ্গে।
বিহরেন দামোদর-স্বরূপের সঙ্গে॥
কি শয়নে কি ভোজনে কিবা পর্য্যটনে।
দামোদরে প্রভু না ছাড়েন কোনক্ষণে॥
পূর্ব্বাশ্রমে পুরুষোত্তমাচার্য্য নাম তান।
প্রিয়সখা পুণ্ডরীকবিদ্যানিধি-নাম॥
পথে চলিতেও প্রভু দামোদর-গানে।
নাচেন বিহ্বল হৈয়া, পথ নাহি জানে॥
একেশ্বর দামোদর-স্বরূপ-সংহতি।
প্রভু সে আনন্দে পড়ে, না জানেন কতি॥
কিবা জল, কিবা স্থল, কিবা বনডাল।
কিছু না জানেন প্রভু, গর্জ্জেন বিশাল॥
একেশ্বর দামোদর কীর্ত্তন করেন।
প্রভুরেও বনেডালে পড়িতে ধরেন॥
দামোদর-স্বরূপের ভাগ্যের যে সীমা।
দামোদর-স্বরূপ সে তাহার উপমা॥
এক দিন মহাপ্রভু আবিষ্ট হইয়া।
পড়িলা কূপের মাঝে আছাড় খাইয়া॥
দেখিয়া অদ্বৈত আদি সম্মোহ পাইয়া।
ক্রন্দন করেন সভে শিরে হাত দিয়া॥
কিছু না জানেন প্রভু প্রেমভক্তিরসে।
বালকের প্রায় যেন কূপে পড়ি ভাসে॥
সেইক্ষণে কূপ হৈলা নবনীতময়।
প্রভুর শ্রীঅঙ্গে কিছু ক্ষত নাহি হয়॥
এ কোন অদ্ভুত, যার শক্তির প্রভাবে।
বৈষ্ণব নাচিতে অঙ্গে কণ্টক না লাগে॥
তবে অদ্বৈতাদি মিলি সর্ব্ব-ভক্তগণে।
তুলিলেন প্রভুরে ধরিয়া সেই ক্ষণে॥
পড়িল কূপেতে প্রভু তাহা নাহি জানে।
"কি বোল কি কথা" প্রভু জিজ্ঞাসে' আপনে॥
বাহ্য না জানেন প্রভু প্রেমভক্তিরসে।
অসর্ব্বজ্ঞ প্রায় প্রভু সভারে জিজ্ঞাসে'॥
শ্রীমুখের শুনি অতি অমৃত-বচন।
আনন্দে ভাসয়ে অদ্বৈতাদিভক্তগণ॥
এই মত ভক্তি-রসে ঈশ্বর বিহরে।
বিদ্যানিধি আইলেন জানিয়া অন্তরে॥
চিত্তে মাত্র করিতে ঈশ্বর সেইক্ষণে।
বিদ্যানিধি আসিয়া দিলেন দরশনে॥
বিদ্যানিধি দেখি প্রভু হাসিতে লাগিলা।
"বাপ আইলা বাপ আইলা" বলিতে লাগিলা॥
প্রেমনিধি প্রেমানন্দে হইলা বিহ্বল।
পূর্ণ হৈল হৃদয়ের সকল মঙ্গল॥
শ্রীভক্তবৎসল গৌরচন্দ্র নারায়ণ।
প্রেমনিধি বক্ষে করি করেন ক্রন্দন॥
সকল বৈষ্ণববৃন্দ কান্দে চারি ভিতে।
বৈকুণ্ঠস্বরূপ সুখ মিলিলা সাক্ষাতে॥

খর সহিত যত আছে ভক্তগণ।
প্রেমনিধি প্রতি প্রেম বাড়ে অনুক্ষণ॥
দামোদর-স্বরূপ তাহান পূর্ব্বসখা।
চৈতন্যের অগ্রে দুই জনে হৈল দেখা॥
দুইজনে চাহেন দুঁহার পদধূলি।
দুঁহে ধরাধরি ঠেলাঠেলি ফেলাফেলি॥
কেহ কারে নারি পারে দুই মহাবলী।
করায়েন হাসেন গৌরাঙ্গ কুতূহলী॥
তবে বাহ্য পাই প্রভু বিদ্যানিধি-প্রতি।
কহে, "নীলাচলে কত দিন কর স্থিতি॥"
শুনি প্রেমনিধি মহা সন্তোষ হইলা।
ভাগ্য হেন মানি প্রভু-নিকটে রহিলা॥
গদাধরদেবো ইষ্টমন্ত্র পুনর্ব্বার।
প্রেমনিধি স্থানে প্রেমে কৈলেন স্বীকার॥
আর কি কহিব প্রেমনিধির মহিমা।
যাঁর শিষ্য গদাধর এই প্রেমসীমা॥
যাঁর কীর্ত্তি বাখানে' অদ্বৈত শ্রীনিবাস।
যার কীর্ত্তি বোলেন মুরারি হরিদাস॥
হেন নাহি বৈষ্ণব যে তানে না বাখানে।
পুণ্ডরীকো সর্ব্বভক্ত কায়বাক্যমনে॥
অহঙ্কার তান দেহে নাহি তিল মাত্র।
না জানি "কি অদ্ভুত চৈতন্য কৃপাপাত্র॥
যেরূপ কৃষ্ণের প্রিয়পাত্র বিদ্যানিধি।
গদাধর-শ্রীমুখের কথা কিছু লিখি॥
বিদ্যানিধি রাখি প্রভু আপন নিকটে।
বাসা দিলা যমেশ্বরে সমুদ্রের তটে॥
নীলাচলে রহিয়া দেখেন জগন্নাথ।
দামোদর-স্বরূপের বড় প্রিয় সাথ॥
দুই জনে জগন্নাথ দেখে এক সঙ্গে।
অন্যোন্যে থাকেন শ্রীকৃষ্ণকথা রঙ্গে॥
যাত্রা আসি বাজিল 'ওড়নষষ্ঠী' নাম।
নয়া বস্ত্র পরে জগন্নাথ ভগবান॥
সে দিন মাণ্ডুয়া বস্ত্র পরিলা ঈশ্বরে।
তান যেই মত ইচ্ছা সেই দাসে করে॥
শ্রীগৌরসুন্দরে লই সর্ব্ব ভক্তগণ।
আইলা দেখিতে যাত্রা 'শ্রীবস্ত্রওড়ন"॥
মৃদঙ্গ, মুহরী, শঙ্খ, দুন্দুভি, কাহাল।
ঢাক, দগড়, কাড়া বাজয়ে বিশাল॥

সেই দিনে নানা বস্ত্র পরেন অনন্ত।
ষষ্ঠী হৈতে লাগি রহে মকর-পর্য্যন্ত॥
বস্ত্র লাগি হইতে লাগিলা রাত্রি দিবসে।
ভক্ত গোষ্ঠী দেখিয়া পরমানন্দে ভাসে॥
আপনেই উপাসক উপাস্য আপনে।
কে বুঝে তাহান মন তান কৃপা বিনে॥
এই প্রভু দারুরূপে বৈসে যোগাসনে।
ন্যাসিরূপে ভক্তিযোগ করেন আপনে॥
পট্ট নেত শুক্ল পীত নীল নানা বর্ণে।
দিব্য বস্ত্র দেন, মুক্তা রচিত সুবর্ণে॥
বস্ত্র লাগি হৈলে দেন পুষ্প-অলঙ্কার।
পুষ্পের কঙ্কণ শ্রীকিরীট পুষ্পহার॥
গন্ধ পুষ্প ধূপ দীপ ষোড়শোপচারে।
পূজা করি ভোগ দিলা বিবিধপ্রকারে॥
তবে প্রভু যাত্রা দেখি সর্ব্বগোষ্ঠীসঙ্গে।
আইলা বাসায় প্রভু প্রেমানন্দ-রঙ্গে॥
বাসায় বিদায় কৈলা বৈষ্ণব সভারে।
বিরলে রহিলা নিজানন্দে একেশ্বরে॥
যার যে বাসায় সভে করিল গমন।
বিদ্যানিধি দামোদরসঙ্গে অনুক্ষণ॥
অন্যান্যে দুঁহার যতেক মনঃ কথা।
নিষ্কপটে দুঁহে কহে দুঁহারে সর্ব্বথা॥
মাণ্ডুয়া বসন যে ধরিলা জগন্নাথে।
সন্দেহ জন্মিল বিদ্যানিধির ইহাতে॥
জিজ্ঞাসিলা দামোদরস্বরূপের স্থানে।
"মাণ্ডুয়া বসন ঈশ্বরের দেন কেনে॥
এ দেশে ত শ্রুতি স্মৃতি সকল প্রচুরে।
তবে কেনে বিনাধোতে মণ্ডবস্ত্র পরে?"
দামোদরস্বরূপ কহেন "শুন কথা।
দেশাচারে ইথে দোষ না লয়েন এথা॥
শ্রুতিস্মৃতি যে জানে, সে না করে সর্ব্বথা।
এ যাত্রায় এই মত সর্ব্বকাল এথা॥
ঈশ্বরের ইচ্ছা যদি না থাকে অন্তরে।
তবে দেখ রাজা কেনে নিষেধ না করে॥"
বিদ্যানিধি বোলে "ভাল, করুক ঈশ্বরে।
ঈশ্বরের যে কর্ম্ম সেবকে কেনে করে॥
পূজাপাণ্ডা পড়ুপাল পড়িছা বেহারা।
অপবিত্র-বস্ত্র কেনে ধরে বা ইহারা॥

জগন্নাথ—ঈশ্বর, সম্ভবে সব তানে।
তান আচরণ কি করিব সর্ব্বজনে॥
মণ্ডবস্ত্র-স্পর্শে হস্ত ধুইলে সে শুদ্ধি।
ইহারা না করে কেনে হইয়া সুবুদ্ধি॥
রাজপাত্র অবোধ যে ইহা না বিচারে।
রাজাও মাণ্ড়ুয়া বস্ত্র দেন নিজশিরে॥"
দামোদরস্বরূপ বোলেন "শুন ভাই।
হেন বুঝি ওড়ন-যাত্রায় দোষ নাই॥
পরংব্রহ্ম জগন্নাথরূপ অবতার।
বিধি বা নিষেধ এথা না করে বিচার॥"
বিদ্যানিধি বোলে "ভাই! শুন এক কথা।
পরংব্রহ্ম জগন্নাথবিগ্রহ সর্ব্বথা॥
তান দোষ নাহি বিধি-নিষেধ লঙ্ঘিলে।
এ গুলাও ব্রহ্ম হইল থাকি নীলাচলে॥
ইহারাও ছাড়িলেক লোকব্যবহার।
সভে হইলেন ব্রহ্মরূপ অবতার॥"
এত বলি সর্ব্বপথে হাসিয়া হাসিয়া।
যায়েন যে হেন হাস্যাবেশযুক্ত হৈয়া॥
দুই সখা হাতা-হাতি করিয়া হাসন।
জগন্নাথদাসেরেও আচার দোষেন॥
সবে না জানেন সর্ব্বদাসের প্রভাব।
কৃষ্ণ সে জানেন যার যত অনুরাগ॥
ভ্রম করায়েন কৃষ্ণ আপন-দাসেরে।
ভ্রমচ্ছেদ করে পাছে সদয়-অন্তরে॥
ভ্রম করাইলা বিদ্যানিধিরে আপনে।
ভ্রমচ্ছেদরূপায়ও শুনিবা এই ক্ষণে॥
এই মত রঙ্গে চলে দুই প্রিয়সখা।
চলিলেন কৃষ্ণকার্য্যে যার বাসা যথা॥
ভিক্ষা করি আইলেন গৌরাঙ্গের স্থানে।
প্রভুস্থানে আসি সভে থাকিলা শয়নে॥
সকল জানেন প্রভু চৈতন্যগোসাঞি।
জগন্নাথ-রূপে স্বপ্নে গেলা তান ঠাঞি॥
অদ্ভুত দেখিলা বিদ্যানিধি মহাশয়।
জগন্নাথ বলাই আসি হইয়া বিজয়॥
ক্রোধরূপ জগন্নাথ বিদ্যানিধি দেখে।
আপনে ধরিয়া তারে চড়ায়েন মুখে॥
দুই ভাই মেলি চড় মারে দুই গালে।
হেন দৃঢ় চড়ায় যে অঙ্গুলি গালে ফুলে॥
দুঃখ পাই বিদ্যানিধি "কৃষ্ণ কৃষ্ণ" বোলে।
'অপরাধ ক্ষম' বলি পড়ে পদতলে॥
"কোন্ অপরাধে মোরে মারহ গোসাঞি।"
প্রভু বোলে "তোর অপরাধের অন্ত নাঞি॥
মোর জাতি, মোর সেবকের জাতি নাঞি।
সকল জানিলা তুমি রহি এই ঠাঞি॥
তবে কেন রহিয়াছ জাতিনাশা-স্থানে।
জাতি রাখি চল তুমি আপন-ভবনে॥
আমি যে করিয়া আছি যাত্রার নির্ব্বন্ধ।
তাহাতেও ভাব' অনাচারের সম্বন্ধ॥
আমারে করিয়া ব্রহ্ম, সেবক নিন্দিয়া।
মাণ্ড়ুয়াকাপড়স্থানে দোষ দৃষ্টি দিয়া॥"
স্বপ্নে বিদ্যানিধি মহাভয় পাই মনে।
ক্রন্দন করেন মাথা ধরি শ্রীচরণে॥
"সব অপরাধ প্রভু ক্ষম পাপিষ্ঠেরে।
ঘাটিলুঁ ঘাটিলুঁ এই বলিলুঁ তোমারে॥"
যে মুখে হাসিলু প্রভু! তোর সেবকেরে।
সে মুখের শাস্তি প্রভু! ভাল কৈলে মোরে॥
ভাল দিন হৈল আজি মোর সু-প্রভাত।
মুখ-কপোলের ভাগ্যে বাজিল শ্রীহাত॥"
প্রভু বোলে "তোরে অনুগ্রহের লাগিয়া।
তোমারে করিলুঁ শাস্তি সেবক দেখিয়া॥"
স্বপ্নে বিদ্যানিধি-প্রতি প্রেমদৃষ্টি হৈঞা।
রাম কৃষ্ণ দেউলে আইলা দুই ভাইয়া॥
স্বপ্ন দেখি বিদ্যানিধি জাগিয়া উঠিলা।
গালে চড় দেখি সব হাসিতে লাগিলা॥
শ্রীহস্তের চড়ে সব ফুলিয়াছে গাল।
দেখি প্রেমনিধি বলে "বড় ভাল ভাল॥
যেন কৈনু অপরাধ তার শাস্তি পাইলু।
ভালই করিলা প্রভু অল্পে এড়াইলুঁ॥"

দেখ দেখ এই বিদ্যানিধির মহিমা।
সেবকেরে দয়া যত তার এই সীমা ॥
পুত্র যে প্রদ্যুম্ন তাহারেও হেনমতে।
চড় না মারেন প্রভু শিক্ষার নিমিত্তে ॥
জানকী-রুক্মিণী-সত্যভামা-আদি যত।
ঈশ্বর ঈশ্বরী আর আছে কত কত ॥
সাক্ষাতেই মারে যার অপরাধ হয়।
স্বপ্নের প্রসাদ শাস্তি দৃশ্য কভু নয় ॥
স্বপ্নে দণ্ড পাঁরি কিবা অর্থলাভ হয়।
জাগিলে পুরুষ সে সকল কিছু নয় ॥
শাস্তি বা প্রসাদ প্রভু স্বপ্নে যারে করে।
সে যদি সাক্ষাতে লোকে দেখে ফল ধরে ॥
তার বড় ভাগ্যবান্ নাহিক সংসারে।
স্বপ্নেও না কহে কিছু অভক্ত জনেরে ॥
সাক্ষাতে সে এই সব বুঝহ বিচারে।
এই যে যবনগণে নিন্দা হিংসা করে ॥
তাহারাও স্বপ্নে অনুভব মাত্র চাহে।
নিন্দা হিংসা করে দেখি স্বপ্ন নাহি পায়ে ॥
যবনের কি দায়, যে ব্রাহ্মণ সজ্জন।
তাঁরা যত অপরাধ করে অনুক্ষণ ॥
অপরাধ হৈলে দুইলোকে দুঃখ পায়।
স্বপ্নেও অভক্ত পাপিষ্ঠেরে না শিখায় ॥
স্বপ্নে প্রত্যাদেশ প্রভু করেন যাহারে।
সেই মহাভাগ্য হেন মানে' আপনারে ॥
সাক্ষাতে আপনে স্বপ্নে মারিল তাহারে।
যে প্রসাদ সভে দেখে শ্রীপ্রেমনিধিরে ॥
তবে পুণ্ডরীকদেব উঠিলা প্রভাতে।
চড়ে গাল ফুলিয়াছে দেখে দুই হাতে ॥
প্রতিদিন দামোদর স্বরূপ আসিয়া।
জগন্নাথ দেখে দোঁহে একসঙ্গ হৈয়া ॥
প্রত্যহ আইসে স্বরূপ, সে দিন আইলা।
আসিয়া তাহারে কিছু কহিতে লাগিলা ॥
"সকালে আইস জগন্নাথ-দরশনে।
আজি শয্যা হইতে নাহি উঠ কি কারণে?"
বিদ্যানিধি বোলে "ভাই! হেথায় আইস।
সব কথা কব মোর এথা আসি বৈস ॥"
দামোদর আসি দেখে তার দুই গাল।
ফুলিয়াছে, চড়চিহ্ন দেখেন বিশাল ॥
দামোদর-স্বরূপ জিজ্ঞাসে "একি কথা।
কেনে গাল ফুলিয়াছে কি পাইলে ব্যথা?"
হাসিয়া বোলেন বিদ্যানিধি মহাশয়।
"শুন ভাই! কালি গেল যতেক সংশয় ॥
মাণ্ডুয়াকাপড়-যে করিনু অবজ্ঞান।
তার শাস্তি গালে এই দেখ বিদ্যমান ॥
আজি স্বপ্নে আসি জগন্নাথ বলরাম।
দুই দণ্ড চড়ায়েন—নাহিক বিশ্রাম ॥
'মোর পরিধানবস্ত্র করিলি নিন্দন।'
এই বলি গালে চড়ায়েন দুই জন ॥
গালে বাজিয়াছে অঙ্গুলের শ্রীঅঙ্গুরি।
ভাল মতে উত্তরো করিতে নাহি পারি ॥
এ লজ্জায় কাহারে সম্ভাষা নাহি করি।
গাল ভাল হইলে সে বাহির হৈতে পারি ॥
এই কথা অন্যত্র কহিতে যোগ্য নহে।
বড় ভাগ্য হেন ভাই মানিলুঁ হৃদয়ে ॥
ভাল শাস্তি পাইলুঁ অপরাধ-অনুরূপে।
এ নহিলে পড়িতাম মহা অন্ধকূপে ॥"
বিদ্যানিধি প্রতি দেখি স্নেহের উদয়।
আনন্দে ভাসেন দামোদর মহাশয় ॥
সখার সম্পদে হয় সখার উল্লাস।
দুই জনে হাসেন পরমানন্দহাস ॥
দামোদর-স্বরূপ বোলেন "শুন ভাই!
এমত অদ্ভুত দণ্ড দেখি শুনি নাই ॥
স্বপ্নে আসি শাস্তি করে আপনে সাক্ষাতে।
আর শুনি নাই, সবে দেখিলুঁ তোমাতে ॥"
হেন মতে দুই সখা ভাসেন সন্তোষে।
রাত্র দিন না জানেন কৃষ্ণকথারসে ॥
হেন পুণ্ডরীকবিদ্যানিধির প্রভাব।
ইহানে সে গৌরচন্দ্র প্রভু বোলে বাপ ॥

পাদস্পর্শভয়ে না করেন গঙ্গাস্নান।
সবে গঙ্গা দেখেন, করেন জলপান ॥
এ ভক্তের নাম লৈএগ গৌরাঙ্গ ঈশ্বর।
'পুণ্ডরীক বাপ' বলি কান্দেন বিস্তর ॥
পুণ্ডরীকবিদ্যানিধিচরিত্র শুনিলে।
অবশ্য তাহারে কৃষ্ণ-পাদপদ্ম মিলে ॥
শ্রীকৃষ্ণচৈতন্য নিত্যানন্দচন্দ্র জান।
বৃন্দাবন দাস তছু পদযুগে গান ॥

ইতি চৈতন্য-ভাগবতে অন্ত্যখণ্ডে শ্রীপুণ্ডরীকবিদ্যানিধিচরিত্রবর্ণনং নাম দশমোঽধ্যায়ঃ ॥ ১০ ।

সমাপ্তশ্চায়ং অন্ত্যখণ্ডঃ ॥

ইতি শ্রীশ্রীবৃন্দাবনদাস বিরচিতং শ্রীচৈতন্যভাগবতং সম্পূর্ণং ॥

॥ ওঁ শ্রীহরিঃ ওঁ ॥

# গ্রন্থোক্ত স্থানের ও তাহার পথের বিবরণ।



**অনন্তপুর**—৪৭ পৃঃ—এম্ এণ্ড এস, এম রেলওয়ের মান্দ্রাজ প্রেসিডেন্সির বেজবাড়া অথবা গন্তুর হইতে গণ্টকুল জংশন ; তথা হইতে অনন্তপুর ষ্টেশন। হাওড়া হইতে প্রায় ১০৩৬ মাইল।

**অবন্তী**-৪৮ পৃঃ বর্ত্তমানকালে উজ্জয়িনী নামে অভিহিতা। ভুপাল উজ্জয়িনী রেলওয়ের প্রান্তস্থিত ষ্টেশন। ইহা বর্ত্তমানে গোয়ালিয়র রাজ্যের অন্তর্বর্ত্তী। উজ্জয়িনীর মহাকালের মন্দির প্রসিদ্ধ। এই সহরের পাদদেশ দিয়া সিপ্রানদী প্রবাহিতা। প্রাচীন সহরের ধ্বংসাবশেষ আছে। কলিকাতা হইতে বি, এন আরে বিলাসপুর ; তথা হইতে কাটনী, কাটনী হইতে বীণা এবং তথা হইতে ভুপাল উজ্জয়িনী রেলে উজ্জয়িনী। হাওড়া হইতে ১০৪৯ মাইল।

**অম্বুলিঙ্গঘাট**—২৫৮ পৃঃ—বঙ্গদেশের ২৪ পরগণা জিলার ছত্রভোগে প্রতিষ্ঠিত অম্বুলিঙ্গ শিবের নিকটস্থ প্রাচীন গঙ্গারঘাট। অম্বুলিঙ্গ শিবের বৃত্তান্ত মূলগ্রন্থে দ্রষ্টব্য। বর্ত্তমানে এ স্থান হইতে গঙ্গা দূরে সরিয়া গিয়াছেন। রেলযোগে সিয়ালদহ হইতে ই, বি, আরের দক্ষিণ বিভাগের মগ্‌রাহাট ষ্টেশন। তথা হইতে 'সাল্‌তি' বা মোটারযোগে জয়নগর মজিলপুর তথা হইতে ৩ মাইল দূরে ছত্রভোগ।

**অযোধ্যা**—৪৬ পৃঃ—অযোধ্যায় প্রাচীন অযোধ্যার চিহ্নমাত্র আছে। বর্ত্তমান তীর্থস্থানও। লুপ্ত হইয়াছিল ; মহারাজ বিক্রমাদিত্য এই তীর্থস্থান উদ্ধার করেন বলিয়া প্রসিদ্ধি আছে। কলিকাতা হইতে ই, আই, আরে মোগলসরাই তথা হইতে ও, আর, আরে ফয়জাবাদ, তথা হইতে অযোধ্যা। হাওড়া হইতে ফয়জাবাদ ৫৫৫ মাইল এবং তথা হইতে অযোধ্যা ৩ মাইল। ষ্টেশন হইতে সহরে যাইবার জন্য গাড়ী, একা প্রভৃতি পাওয়া যায়।

**আটিসারা**—২৫৮ পৃঃ—ছত্রভোগ যাইতে এই গ্রাম পূর্ব্বে পথে পড়িত। সম্ভবতঃ ২৪ পরগণা জিলার আটগরা নামক স্থান। পূর্ব্বে ইহার নিম্নদেশ দিয়া গঙ্গা প্রবাহিত ছিলেন, এখন গঙ্গা দূরে সরিয়া গিয়াছেন।

**আঠারনালা**—২৬৮ পৃঃ—পূর্ব্বে বঙ্গদেশ হইতে পদব্রজে শ্রীপুরীধামে যাইতে হইলে একটী জলা বা বিল পার হইয়া যাইতে হইত। এখন এই বিলের উপর একটী সেতু

হইয়াছে। এই সেতুতে অষ্টাদশটী খিলান আছে। এই স্থানে আসিয়া মহাপ্রভু বঙ্গদেশ হইতে আগত ভক্তগণের সহিত মিলিত হইয়াছিলেন। অধুনা রেলযোগে পুরী হইয়াই আঠারনালায় যাইতে হয়।

**অম্বুয়ামুলুক**—৩০৩ পৃঃ—বর্ত্তমান অম্বিকা কাল্না। বর্দ্ধমান জেলায় অবস্থিত। হাওড়া হইতে ই, আই, রেলে ৫১ মাইল দূরে কালনা কোর্টে নামিতে হয়। এইস্থানে মহাপ্রভুর পার্ষদ শ্রীগৌরীদাস পণ্ডিত স্থাপিত শ্রীশ্রীগৌরনিতাই বিগ্রহ বর্ত্তমান। প্রসিদ্ধ বৈষ্ণবসাধু শ্রীভগবানদাস বাবাজী এই স্থানে বাস করিতেন।

**উৎকল**—গ্রন্থে বহুস্থানে উৎকলের উল্লেখ আছে। ওড্রদেশ বা উড়িষ্যা। উৎকল ও কলিঙ্গ দেশ মিলিত হইয়া বর্ত্তমান উড়িষ্যাদেশ হইয়াছে। বি, এন, আর রেল উৎকল দেশের মধ্যদিয়া গমন করিয়াছে। উৎকলে হিন্দুর বহু প্রসিদ্ধ

**উত্তরমানস**—৯৩ পৃঃ—৺গয়াধামের অন্তর্বর্ত্তী বহু তীর্থের অন্যতম। যাইবার পথাদি সম্বন্ধে ৺গয়া দেখুন।

**ঋষভপর্ব্বত**—৪৭ পৃঃ—হাওড়া হইতে বি, এন, আরে মাদুরা ১৩৮০ মাইল। মাদুরা জেলার প্রান্তসীমায় এই পর্ব্বত অবস্থিত। এই পর্ব্বতটী বর্ত্তমানে পাল্নি হিল্স্ নামে পরিচিত। এই স্থানে দেবসেনাপতি কার্ত্তিকেয়ের একটী সুন্দর মূর্ত্তি বিদ্যমান।

**একচক্রা**—১২পৃঃ ও ৪৩ পৃঃ—একচাকা বা একচক্রা। শ্রীমন্নিত্যানন্দ প্রভুর জন্মস্থান, বীরভূম জেলায় অবস্থিত। ই, আই, আর লুপলাইনের মল্লারপুর ষ্টেশনের নিকটেই একচক্রা। মল্লারপুর হাওড়া হইতে ১২৯ মাইল দূরে।

**একাম্রকানন**—২৬৫ পৃঃ—ভুবনেশ্বর নামে বিখ্যাত। বি, এন, আরে হাওড়া হইতে ২৭১ মাইল। এই স্থানে ভুবনেশ্বর শিবের বা লিঙ্গরাজ মহাদেবের মন্দির এবং মুক্তেশ্বর নামক শিবমন্দির প্রাচীন ভারতীয় শিল্পের অত্যুৎকৃষ্ট উদাহরণ। মূলগ্রন্থে ভুবনেশ্বরের পৌরাণিক বৃত্তান্ত লিপিবদ্ধ আছে। এখানে বিন্দুসরোবর নামক প্রসিদ্ধ সরোবরের চতুর্দ্দিকেই দেবমন্দিরগুলি শোভা পাইতেছে। এইস্থান হইতে তিন মাইল দূরে খণ্ডগিরি ও উদয়গিরি বর্ত্তমান।

**কটক**—২৫৬ পৃঃ—উড়িষ্যার বর্ত্তমান রাজধানী। বি, এন, আরে হাওড়া হইতে ২৫৪ মাইল। মহানদী ইহার নিম্নদেশ দিয়া প্রবাহিতা এবং কাটজুড়ী নদী অপরদিকে প্রবাহিতা।

**কণ্টকনগর**—২৪৬ পৃঃ—বর্ত্তমানে কাটোয়া নামে বিখ্যাত। বর্দ্ধমান জেলার অন্তর্গত। এইস্থানে মহাপ্রভুর সন্ন্যাসাশ্রমের গুরু সুপ্রসিদ্ধ দশনামী সন্ন্যাসী সম্প্রদায়ের কেশব ভারতী নামক সন্ন্যাসী অবস্থান করিতেন। এইস্থানেই মহাপ্রভু সন্ন্যাস গ্রহণ করেন। সন্ন্যাসের পূর্ব্বে যে নাপিত মহাপ্রভুর মস্তক—

করিয়াছিলেন, কাটোয়ানগরে সেই মধুসূদনের সমাধি আছে। হাওড়া হইতে ই, আই, রেলে ৯০ মাইল।

**কথিয়ার**—১৯৩ পৃঃ—কথিয়ার বা কথিগার গির্ণার পাহাড়ের নিকটবর্ত্তী গুজরাট দেশের অন্তর্গত একটী প্রসিদ্ধ নগর। জুনাগড় সহর হইতে ১০ মাইল দূরে। যাইবার পথ সম্বন্ধে দ্বারকা দেখুন।

**কন্যকানগর**—৪৭ পৃঃ—কন্যা কুমারিকা বা কুমারিকা অন্তরীপ। এখানে কুমারিকা দেবীর বিগ্রহ আছে। এখানে অগস্ত্যকুণ্ড নামে তীর্থ বর্ত্তমান। হাওড়া হইতে বি, এন, আরে মান্দ্রাজ ১০৩২ মাইল। তথা হইতে ত্রিভান্দ্রাম ৫৯২ মাইল। তথা হইতে গোযান, মোটর প্রভৃতিতে আনুমানিক ৪০ মাইল।

**কমলপুর**—২৬৭ পৃঃ—শ্রীপুরীধামে পদব্রজে যাইবার পথে আঠারনালা হইতে আনুমানিক তিনক্রোশ দূরবর্ত্তী একটী গ্রাম। এই স্থান হইতে শ্রীজগন্নাথ মন্দিরের ধ্বজ-চক্র পরিদৃষ্ট হইয়া থাকে।

**কাজিরনগর**—২২৭ পৃঃ—পূর্ব্বে এইস্থান নবদ্বীপের এক পারেই অবস্থিত ছিল। এই স্থান বর্ত্তমান নবদ্বীপ নামে অভিহিত স্থানের বা প্রাচীন কুলিয়ার অপর পারে মিঞাপুরের সন্নিহিত। এইস্থানে চাঁদকাজীর সমাধি আছে।

**কাঞ্চী**—৪৬ পৃঃ—বর্ত্তমানে দেশীয় ভাষায় কাঞ্চীপুরম্ এবং ইংরাজীতে কাঞ্জীভরাং নামে পরিচিত। বি, এন, আরে মান্দ্রাজ পর্য্যন্ত ১০৩২ মাইল। তথা হইতে এস্, আই, রেলে ৫৯ মাইল। কাঞ্চী দুই অংশে বিভক্ত। শিব-কাঞ্চীর শিবমূর্ত্তি ও শিবমন্দির সুবিখ্যাত। ইহার দুই মাইল দূরে বিষ্ণু কাঞ্চীতে বিষ্ণুমূর্ত্তি ও বিষ্ণুমন্দির বিরাজমান। কাঞ্চী সুবিখ্যাত প্রাচীন সপ্ততীর্থের অন্যতম।

**কানাঞির নাটশালা**—১১৪ পৃঃ—প্রাচীন গৌড়ের নিকট রামকেলী গ্রামে এই স্থান অবস্থিত। লুপলাইনে তিনপাহাড় ষ্টেশনে নামিয়া ই, আই, আরের শাখা লাইনে যাইতে হয়। হাওড়া হইতে ২০৩ মাইল। গয়া হইতে প্রত্যাবর্ত্তনকালে শ্রীচৈতন্যদেবের এইস্থানে শ্রীকৃষ্ণদর্শন হইয়াছিল।

**কামকোষ্ঠীপুরী**—৪৭ পৃঃ—বেঙ্কটনাথ হইতে পদব্রজে কাঞ্চীনগর যাইবার পথে এই স্থানটী অবস্থিত ছিল। বর্ত্তমানে স্থানটীর নির্দ্দিষ্ট সংস্থান জানা যায় না।

**কালিন্দী**—৪৯ পৃঃ—কালিন্দী যমুনা নদীরই নামান্তর। সূর্য্যের কন্যা ও যমের ভগিনী নদীরূপে পরিণতা হন। বৃন্দাবন সহরের পাদদেশে প্রবাহিতা। প্রয়াগে গঙ্গা ও সরস্বতীর সহিত যমুনা মিলিতা হইয়াছেন।

**কাবেরী**—৪৭ পৃঃ—দাক্ষিণাত্যে প্রবাহিতা বিখ্যাত নদ। গঙ্গার ন্যায় প্রসিদ্ধ তীর্থ। ইহার তীরে স্থিত শ্রীরঙ্গনাথ বা শ্রীরঙ্গপট্টম প্রসিদ্ধ বৈষ্ণবতীর্থ। শ্রীরঙ্গনাথ দেখুন।

**কাশী** - ৪৬ পৃঃ—শ্রীশ্রী৺কাশী বা বারাণসীধাম। প্রসিদ্ধ তীর্থস্থান॥ উত্তরবাহিনী গঙ্গার তীরে অবস্থিত। হাওড়া হইতে ই, আই, রেলে ৪৭৬ মাইল। এই স্থানে শ্রীশ্রীবিশ্বেশ্বরের অনাদিলিঙ্গ বিরাজমান। শ্রীশ্রীঅন্নপূর্ণাদেবীর মন্দির শ্রীবিশ্বেশ্বরের মন্দিরের নিকটেই অবস্থিত। গঙ্গার তীরে দশাশ্বমেধ, মণিকর্ণিকা প্রভৃতি ঘাট বিশেষ বিখ্যাত।

**কুমারহট্ট**—৯৩ পৃঃ—বর্ত্তমান হালিসহর। শিয়ালদহ হইতে ই, বি, আরে ২৬ মাইল। মহাপ্রভু শ্রীচৈতন্যদেবের মন্ত্রদাতাগুরু প্রসিদ্ধ দশনামী সন্ন্যাসী শ্রীঈশ্বরপুরীর জন্মস্থান। শ্রীরঙ্গপুরী, শ্রীমাধবেন্দ্রপুরী, শ্রীঈশ্বরপুরী প্রভৃতি দশনামীপুরী সম্প্রদায়ে সন্ন্যাসগ্রহণ করিয়া ভক্তিধর্ম্ম যাজন করেন।

**কুরুক্ষেত্র**—৪৬ পৃঃ—হাওড়া হইতে দিল্লী, দিল্লী হইতে কুরুক্ষেত্র। মোট দূরত্ব ১০০০ মাইল। ষ্টেশন হইতে টাঙ্গায় বা গোযানে যাইতে হয়। এ স্থানে দ্বৈপায়ন হ্রদ, পীঠেশ্বরী ৺ভদ্রকালী দেবী এবং ৺থানেশ্বর মহাদেব বিরাজমান।

**কুলিয়া**—গ্রন্থের বহুস্থানে কুলিয়ার উল্লেখ আছে॥ গঙ্গাপ্রবাহের পরিবর্ত্তনে বিপর্য্যয় ঘটায় বর্ত্তমান নবদ্বীপের অধিকাংশই কুলিয়া ইহাই অভিজ্ঞ প্রাচীনগণের মত। অধুনা লুপ্ত নবদ্বীপের অপর পারেই পূর্ব্বে কুলিয়া অবস্থিত ছিল, শ্রীচৈতন্যভাগবতের এবং ভক্তিরত্নাকরের বর্ণনা পাঠে উহাই প্রমাণিত হয়। প্রাচীন নবদ্বীপের অধিকাংশ গঙ্গাগর্ভে অবস্থিত বলিয়া অনেকে অনুমান করেন। উহার উদ্ধারের জন্য চেষ্টা হইতেছে। হাওড়া হইতে ই, আই, আরে নবদ্বীপ ষ্টেশন ৬৮ মাইল।

**কূর্ম্মক্ষেত্র বা কূর্ম্মনাথ**—৪৮ পৃঃ—গঞ্জামের দক্ষিণে সমুদ্রের সন্নিকটে 'চিকাকোল' অবস্থিত। হাওড়া হইতে চিকাকোলের দূরত্ব ৪৬৬ মাইল। চিকাকোল হইতে আট মাইল পূর্ব্বে 'শ্রীকূর্ম্মম্' বা কূর্ম্মক্ষেত্র। এই স্থানে কূর্ম্মাবতার শ্রীবিষ্ণুর মন্দির আছে॥

**কৃতমালা**—৪৭ পৃঃ—মাদুরার নিম্নদেশ দিয়া এই নদী প্রবাহিতা। মলয়পর্ব্বত হইতে এই নদীর উৎপত্তি হইয়াছে।

**কুলাচল**—৪৭ পৃঃ—কেরলপ্রদেশের পর্ব্বতবিশেষ। কেরলপ্রদেশ দাক্ষিণাত্যের মালাবার উপকূলে অবস্থিত। কোচিন হইতে ত্রিবাঙ্কুর পর্য্যন্ত স্থানকে কেরলনামে অভিহিত করা হয়। হাওড়া হইতে বি, এন, আরে মাদ্রাজ ১০৩২ মাইল। মাদ্রাজ হইতে এস, আই, রেলে কেরলপ্রদেশে যাইতে হয়।

**কৈলাস**—২৬৫ পৃঃ—হিমালয় পর্ব্বতের উপরিভাগে অবস্থিত। এই স্থান হরপার্ব্বতীর নিত্যলীলাভূমি বলিয়া প্রসিদ্ধ। কৈলাসধাম কলিকালে সাধারণের নিকট অদৃশ্য হইবে পুরাণে এইরূপ বর্ণিত আছে।

**কৌশিকমুনি স্থান**—৪৬ পৃঃ—কৌশিকী নদীর তীরে অবস্থিত বিশ্বামিত্রের আশ্রম। কৌশিকীনদীও রামায়ণপ্রসিদ্ধ পবিত্র নদী। রামায়ণের বালকাণ্ডে মহর্ষি

বিশ্বামিত্র ভগবান্ শ্রীরামচন্দ্রকে এই নদীর উৎপত্তি বৃত্তান্ত বলিতেছেন। এই নদীর হিমালয় হইতে উৎপত্তি হইয়াছে এবং ভাগলপুর জেলায় এই নদী 'কুশী' নাম ধারণ করিয়া গঙ্গার সহিত মিলিত হইয়াছে।

**ক্ষীরসাগর**—২০২ পৃঃ—পুরাণপ্রসিদ্ধ সপ্তসাগরের অন্যতম ক্ষীরোদসাগর। যোগনিদ্রা অবলম্বন করিয়া শ্রীনারায়ণ ক্ষীরসাগরে শয়ন করিয়া থাকেন, যথা শ্রীচৈতন্যভাগবতে মধ্যখণ্ডে ১৯ অধ্যায়ে, শ্রীচৈতন্যদেবের উক্তি—

"শুতিয়া আছিলু ক্ষীরসাগরের মাঝে।
আরে নাঢ়া! নিদ্রাভঙ্গ মোর তোর কাজে॥"

**খড়দহ**—৩২২ পৃঃ—কলিকাতা হইতে ২১ মাইল উত্তরে গঙ্গাতীরবর্ত্তী ই, বি, আরের একটী ষ্টেশন। শ্রীনিত্যানন্দপ্রভু বিবাহ করিয়া এই স্থানেই গৃহাশ্রমের প্রতিষ্ঠা করেন। এইস্থানে শ্রীনিত্যানন্দের পুত্র শ্রীবীরভদ্র গোস্বামীর প্রতিষ্ঠিত শ্রীরাধিকাসমন্বিত শ্রীশ্যামসুন্দর বিগ্রহ আছেন। শ্রীনিত্যানন্দের আচার্য্যগুরু শ্রীকামদেব মুখোপাধ্যায়ের বংশ এখানকার প্রসিদ্ধ রাঢ়ীয় কুলীনবংশ।

**খানজৌড়া**—কোনও মতে খানাজোড়া—৩২০ পৃঃ—সম্ভবতঃ ইহা নবদ্বীপের সন্নিকটস্থ একটী পল্লী। মূল গ্রন্থের বর্ণনা দেখুন। কিন্তু কেহ কেহ এই স্থানকে শ্রীঅভিরাম ঠাকুরের পাট 'খানাকুল' বলিয়া মনে করেন।

**গঙ্গা**—বহুস্থানে গঙ্গার উল্লেখ আছে। গঙ্গানদী হিমালয় হইতে উদ্ভুত হইয়া বঙ্গোপসাগরে মিলিতা হইয়াছেন।

**গঙ্গাঘাট**—২৬২ পৃঃ—গঙ্গাঘাট উড়িষ্যায় অবস্থিত। প্রাচীনকালের গঙ্গাস্রোত পরিবর্ত্তিত হওয়ায় এখন এই সমস্ত স্থানের পূর্ব্বনাম পরিবর্ত্তিত হইয়া গিয়াছে। ইহার নিকটেই যুধিষ্ঠিরস্থাপিত শিবলিঙ্গ অবস্থিত ছিলেন বলিয়া মূলগ্রন্থে বর্ণিত আছে।

**গঙ্গানগর**—২২৫ পৃঃ—নবদ্বীপের পার্শ্ববর্ত্তী গঙ্গাতীরস্থ পল্লী। মূলগ্রন্থ দেখিলে এই স্থানে নগরিয়া ঘাটের ও সিমুলিয়ার মধ্যস্থলে অবস্থিত ছিল বলিয়া মনে হয়।

**গঙ্গাসাগর**—৪৮ পৃঃ—বঙ্গোপসাগরের যে স্থলে গঙ্গাদেবী সমুদ্রের সহিত মিলিত হইয়াছেন সেই স্থানকেই গঙ্গাসাগর বলে। প্রতি পৌষসংক্রান্তিতে এইস্থানে একটী মেলা বসিয়া থাকে। ঐ সময়ে কলিকাতা হইতে যাত্রী জাহাজ গঙ্গাসাগরে যাইয়া থাকে।

**গণ্ডকী**—৪৬ পৃঃ—পুরাণপ্রসিদ্ধা নদী। ইনি হরিহরছত্র নামক স্থানে গঙ্গারসহিত মিলিত হইয়াছেন। হরিহরছত্রের মেলা সুপ্রসিদ্ধ।

**গয়া**—৪৬ পৃঃ—৺গয়াধাম সুবিখ্যাত পিতৃতীর্থ। বিহারপ্রদেশে অবস্থিত কলিকাতা হইতে ই, আই, আরের গ্রাণ্ডকর্ড পথে ২৯২ মাইল দূরে গয়া ষ্টেশনে নামিতে হয়। ষ্টেশন হইতে পিণ্ডদানের স্থান বিষ্ণুপদতীর্থ প্রায় দুই মাইল দূরে অবস্থিত। এক্কা বা ঘোড়ার গাড়ীতে তথায় যাইতে হয়।

**গয়াশির**—৯৩ পৃঃ—বিষ্ণুপদের সমীপবর্ত্তী একক্রোশব্যাপী স্থান গয়াশীর্ষ বা গয়াশির নামে অভিহিত। গয়াশীর্ষেই পিণ্ডদান কর্ত্তব্য বলিয়া পুরাণাদিতে উক্ত হইয়াছে।

**গাদিগাছা**—২৩১ পৃঃ—নবদ্বীপের সন্নিহিত পল্লী।

**গুজরাট**—৬৮ পৃঃ—পাঞ্জাব প্রদেশের গুজরাট জিলার প্রধান নগর। প্রাচীনকালে গুজরাটে যথেষ্ট সংস্কৃত চর্চ্চা হইত। ই, আই, আরে লাহোর জংশন হাওড়া হইতে ১১২৩ মাইল। তথা হইতে নর্থ ওয়েষ্টার্ণ রেলযোগে গুজরাট ৭১ মাইল। ষ্টেশন হইতে সহর প্রায় ১½ মাইল।

**গুপ্তকাশী**—২৫৬ পৃঃ—ভুবনেশ্বর বা একাম্রকাননের নামান্তর। একাম্রকানন দেখুন।

**গুহকচণ্ডালরাজ্য**—৪৫৬ পৃঃ—বর্ত্তমান চুণার বা চণ্ডালগড়কেই অনেকে গুহকের রাজ্য বলিয়া মনে করেন। যুক্তপ্রদেশের মির্জ্জাপুর জেলায় এই স্থানটী অবস্থিত। এইস্থানে ইষ্ট-ইণ্ডিয়ান রেলের একটী ষ্টেশন। দূরত্ব হাওড়া হইতে ৪৩৮ মাইল। কাহারও কাহারও মতে গুহক চণ্ডালরাজ্য এলাহাবাদ জেলার অন্তর্গত।

**গোকর্ণতীর্থ**—৪৭ পৃঃ—বোম্বে প্রেসিডেন্সির উত্তর কানারা জেলায় এই স্থানটী অবস্থিত রামায়ণ ও মহাভারতে গোকর্ণতীর্থের উল্লেখ পরিদৃষ্ট হয়। হাওড়া হইতে বি, এন, আরে কল্যাণ ১১৯০ মাইল। তথা হইতে জি, আই পি, রেলে পুনা ৮৫ মাইল পুনা হইতে মর্ম্মাগাঁও ৩৬৪ মাইল; তথা হইতে ষ্টীমারে চান্দ্রিবন্দর হইয়া গোযানে গোকর্ণতীর্থে যাইতে হয়। এইস্থানে সুপ্রসিদ্ধ মহাবলেশ্বর নামক শিবলিঙ্গ বিরাজমান। এই লিঙ্গ মহাদেব রাবণকে যে লিঙ্গ প্রদান করিয়াছিলেন সেই মূললিঙ্গ হইতে উদ্ভূত।

**গোকুল**—বহুস্থানে গোকুলের উল্লেখ আছে। যমুনার পরপারে মথুরা হইতে ৫৷৬ মাইল দূরে অবস্থিত। পথের বিবরণের জন্য মথুরা দেখুন।

**গোদাবরী**—৪৬ পৃঃ—মধ্যভারতের প্রসিদ্ধা নদী। দাক্ষিণাত্যে প্রবাহিতা। ইহার অপর নাম বৃদ্ধগঙ্গা। ইহার দৈর্ঘ্য ৮৯৮ মাইল। বোম্বাই প্রেসিডেন্সির নাসিক জেলায় ত্র্যম্বক নামক গ্রামের নিকটস্থ ব্রহ্মগিরি পর্ব্বত হইতে এই নদীর উৎপত্তি বলিয়া প্রসিদ্ধি আছে। ভারত মহাসাগর হইতে এই উৎপত্তিস্থান পঞ্চাশত মাইল দূরে অবস্থিত। এইস্থানে একটী প্রস্তর নির্ম্মিত ইন্দারা আছে। শ্রীরামচন্দ্র গৌতম ঋষির নিকট গোদাবরীর মাহাত্ম্য প্রকাশ করিয়াছিলেন। ইহা হিন্দুমাত্রেরই একটী পবিত্রতীর্থ, প্রসিদ্ধা সপ্তনদীর মধ্যে গোদাবরী অন্যতমা।

**গোমতী**—৪৬ পৃঃ—লক্ষ্ণৌনগরের পাদদেশ দিয়া প্রবাহিতা নদী।

**গোবর্দ্ধন**—৪৬ পৃঃ—মথুরা হইতে ১৬ মাইল দূরে এই পর্ব্বত অবস্থিত। শ্রীমন্মাধবেন্দ্রপুরী প্রতিষ্ঠিত গোপাল এই পর্ব্বতোপরি বিরাজমান। এই পর্ব্বত শ্রীভগবানেরই মূর্ত্তি বলিয়া শ্রীমহাপ্রভু এই পর্ব্বতে আরোহণ করেন নাই। তদবধি গৌড়ীয় বৈষ্ণবগণও এই পর্ব্বতে আরোহণ করেন না।

**গৌড়**—৬৮ পৃঃ—প্রাচীন গৌড়নগর মালদহের অন্তর্গত। ই, আই, আরে হাওড়া হইতে পাণ্ডুয়া পর্য্যন্ত ৩৮ মাইল ; উহার নিকটেই প্রাচীন গৌড়ের ধ্বংসাবশেষ দৃষ্ট হয়। কিন্তু পূর্ব্বকালে গৌড় বলিতে প্রায় সমস্ত বঙ্গদেশকেই বুঝাইত। শ্রীনরোত্তম ঠাকুর গৌড় সম্বন্ধে বলিয়াছেন—

"শ্রীগৌড়মণ্ডল ভূমি, যেবা জানে চিন্তামণি,
তার হয় ব্রজভূমে বাস ॥"

**চক্রতীর্থ**—৪৬ পৃঃ—অধুনা চক্রতীর্থ বলিতে ৺পুরীধামের অন্তর্গত সমুদ্রতীরস্থ তীর্থবিশেষকেই বুঝাইয়া থাকে। কিন্তু শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী মহাশয়ের মতে এই চক্রতীর্থ কুরুক্ষেত্রে অবস্থিত। মূলগ্রন্থের বর্ণনানুসারে তাহাই সঙ্গত বলিয়া মনে হয়। পথপ্রসঙ্গে "কুরুক্ষেত্র" দেখুন।

**চক্রবেড়**—৯১ পৃঃ—৺গয়াধামের যে স্থানটীতে শ্রীবিষ্ণুপাদপদ্ম অবস্থিত সেই স্থানটীকে চক্রবেড় বলিয়া থাকে।

**চাটিগ্রাম**—১১ পৃঃ—বর্ত্তমান চট্টগ্রাম বা চাটিগাঁ। শিয়ালদহ হইতে রেলে গোয়ালন্দঘাট ১৫০ মাইল, তথা হইতে ষ্টীমারে চিটাগাং ১৯২ মাইল।

**ছত্রভোগ**—২৫৮ পৃঃ—২৪ পরগণা জেলায় জয়নগর মজিলপুর হইতে ৫।৬ মাইল দক্ষিণে এই গ্রামটী অবস্থিত। এই স্থানের নিম্ন দিয়া পূর্ব্বে গঙ্গা প্রবাহিতা ছিলেন। কবিকঙ্কণ চণ্ডী ও গঙ্গাভক্তিতরঙ্গিণী নামক প্রাচীন গ্রন্থে এই স্থানের উল্লেখ পরিদৃষ্ট হয়। এই স্থানে অম্বুলিঙ্গ নামক অনাদি শিবলিঙ্গ বর্ত্তমান। অধুনা এই শিবলিঙ্গকে বদরিকানাথ নামে অভিহিত করা হয়। কিছুদূরে দেবী ত্রিপুরাসুন্দরী বিরাজমানা রহিয়াছেন। বর্ত্তমানে গঙ্গা এই স্থান হইতে বহু দূরে সরিয়া গিয়াছেন। ছত্রভোগ গ্রামকে বর্ত্তমানে সাধারণতঃ খাঁড়িনামে অভিহিত করা হয়।

**জগন্নাথ** ৩০৫ পৃঃ—শ্রীশ্রী৺পুরীধামকে জগন্নাথদেবের অবস্থিতিস্থান বলিয়া জগন্নাথনামে অভিহিত করা হইয়া থাকে।

**জম্বুদ্বীপ**—৬৫ পৃঃ—বর্ত্তমান ভারতবর্ষ জম্বুদ্বীপের একটী ক্ষুদ্র অংশ। হিন্দুর প্রাচীন ভূগোল মতে সমগ্র দৃষ্টাদৃষ্ট ভুবন যে সপ্তদ্বীপে বিভক্ত জম্বুদ্বীপ তাহার অন্যতম। ৺পূর্ণেন্দু নারায়ণ সিংহের মতে সমগ্র দৃষ্ট জগৎই জম্বুদ্বীপ।

**জলেশ্বর**—২৬৩ পৃঃ—উড়িষ্যাদেশের বালেশ্বর জিলায় অবস্থিত। বর্ত্তমানে এইস্থান বি, এন, আরের জেলাশোর নামে অভিহিত ষ্টেশন। ইহার কিছুদূরেই সুবর্ণরেখা নদী প্রবাহিতা। হাওড়া হইতে জেলাশোর ১১৫ মাইল।

**জাজপুর**—২৬৪ পৃঃ—প্রাচীন নাম যজ্ঞপুর। ইহা কটক জেলার মহকুমা। জাজপুর বিরজাক্ষেত্র এস্থানের বিরজামন্দিরে বিরজার মূর্ত্তি বিরাজমানা। জাজপুরের প্রধান দর্শনীয় স্থান দশাশ্বমেধঘাট, বরাহমন্দির, জগন্নাথমন্দির, বিরজামন্দির ও শুভস্তম্ভ। এ স্থানের সপ্তমাতৃকার মূর্ত্তিও বিখ্যাত। জাজপুরের পাদদেশ

দিয়া বৈতরণী নদী প্রবাহিতা। এ স্থানের বারুণী দেবীর মেলা বিশেষ প্রসিদ্ধ। বি, এন, আরের খড়্গপুর ওয়াল্টেয়ার শাখায় হাওড়া হইতে জাজপুরের দূরত্ব ২০২ মাইল।

**জিওড় বা জীয়ড়**—৪৮ পৃঃ—ভিজাগাপটমের ৪ মাইল দূরে সিংহাচল। হাওড়া হইতে বি, এন, আরে ওয়ালটেয়ার ৫৪৭ মাইল। তথা হইতে ভিজাগাপটম্ দুই মাইল। সিংহাচলের উপরি শ্রীনৃসিংহদেবের মন্দির বিরাজিত। বিজয়নগরের রাজা শ্রীনৃসিংহদেবের সেবার ব্যয়নির্ব্বাহ করিয়া থাকেন।

**ঝারিখণ্ড**—৯ পৃঃ—বঙ্গদেশের পশ্চিমভাগ হইতে আরম্ভ করিয়া সাঁওতালপরগণা প্রভৃতি অঞ্চলব্যাপী যে জঙ্গল বর্ত্তমান ছিল তাহাকে ঝারিখণ্ড নামে অভিহিত করা হইত। চরিতামৃতেও ঝারিখণ্ডের উল্লেখ আছে। বৃন্দাবন যাইতে মহাপ্রভু এই বনপথে গমন করিয়াছিলেন।

**তাপী**—৪৭ পৃঃ—তাপ্তী শব্দের অপভ্রংশ। সুরাট সহরের পাদদেশ দিয়া তাপ্তী নদী প্রবাহিতা হইয়াছে।

**তাম্রপর্ণী** ৪৭ পৃঃ—মান্দ্রাজ প্রদেশে কন্যাকুমারীর নিকটস্থা নদী। ইহার উপরি অবস্থিত টিনেভেলী ব্রিজ ও টিনেভেলী সহর বিশেষ প্রসিদ্ধ। ইংরাজী ভাষায় তাম্রপর্ণী টিনেভেলী নাম ধারণ করিয়াছেন।

**তিস্রোত**—৬৮ পৃঃ—বর্ত্তমান ত্রিহুত প্রদেশ।

**তৈলঙ্গ**—৬৮ পৃঃ—ত্রৈলঙ্গ বা তেলেগু দেশ।

**ত্রিগর্ত্ত**—৪৭ পৃঃ—মহাভারতে ত্রিগর্ত্ত রাজ্যের উল্লেখ আছে। পাঞ্জাবের অন্তর্গত বর্ত্তমান জলন্ধর বিভাগ ইহার একাংশ। এই বিভাগের প্রধান নগর জলন্ধর লাহোর হইতে নর্থ ওয়েষ্টার্ণ রেলে ৮১ মাইল। হাওড়া হইতে লাহোর ১২১৩ মাইল। এইস্থানে "দেবীতালাব" নামক একটী প্রাচীন সরোবর আছে। দশহরার সময় এইস্থানে একটী মেলা হইয়া থাকে।

**ত্রিতকূপ**—৪৬ পৃঃ—"স তু সরস্বতীতীরবর্ত্তী কূপঃ।"—ভাগবত ১০।৭৮।১০ শ্লোকের টীকায় শ্রীসনাতন গোস্বামী উহাই বলিয়াছেন। বর্ত্তমানে উহার অবস্থিতি নির্ণয় করা যায় না।

**ত্রিপুরা**—৩৪২ পৃঃ—বর্ত্তমান পার্ব্বতীয় স্বাধীন ত্রিপুরারাজ্য।

**ত্রিমল্ল**—৪৮ পৃঃ—'তিরুমল্লয়' নামে প্রাচীনকালে এইস্থান বিখ্যাত ছিল। বর্ত্তমান নাম তিরুপদী। এই স্থানকে শেষাচলও বলিয়া থাকে। পর্ব্বতের উপরি মন্দিরে বিষ্ণুমূর্ত্তি বিরাজিত। মান্দ্রাজ বীচ্ জংশন সাউথ ইণ্ডিয়ান রেলের গদর শাখায় ২৬৬ মাইল। কাহারও মতে তিরুবর্ণমলয় নামক স্থানকেই প্রাচীন কালে ত্রিমল্ল বলিত। এখানেও সুবৃহৎ বিষ্ণুমন্দির বর্ত্তমান। এইস্থান মান্দ্রাজবীচ্ ষ্টেশন হইতে সাউথ্ ইণ্ডিয়ান রেলে ১৪৩

ন।

**ত্রিবেণীঘাট**—৩১৩ পৃঃ—হুগলী সহর হইতে ৫ মাইল দূরবর্ত্তী সুপ্রসিদ্ধ স্থান। এইস্থানেও গঙ্গা যমুনা ও সরস্বতী মিলিত হইয়াছেন বলিয়া এই স্থানকে যুক্তত্রিবেণী বলে। এই স্থান কলিকাতা হইতে ই, আই, রেলে ৩০ মাইল।

**থানেশ্বর**—কুরুক্ষেত্র দ্রষ্টব্য। থানেশ্বরের শিবলিঙ্গ এবং সরোবর বিশেষ প্রসিদ্ধ। এই সরোবরের চতুর্দ্দিকে বহু দেবমন্দির বিরাজমান।

**দক্ষিণমথুরা**—৪৭ পৃঃ—বর্ত্তমান নাম মাদুরা বা মাদুরা। মান্দ্রাজ প্রদেশের মাদুরা জিলার প্রধান সহর। ভোগাইনদীর তীরে এই স্থান অবস্থিত। সুন্দরেশ্বর ও মীনাক্ষী দেবীর সুপ্রসিদ্ধ মন্দির আছে। মান্দ্রাজ বীচ্ ষ্টেশন হইতে সাউথ ইণ্ডিয়ান রেলে ৩৪৭ মাইল।

**দক্ষিণমানস**—৯২ পৃঃ—৺গয়াধামের অন্তর্গত একটী তীর্থ।

**দক্ষিণসাগর**—৪৭ পৃঃ—সেতুবন্ধের নিকটবর্ত্তী উপসাগর।

**দণ্ডকারণ্য**—১২১ পৃঃ—রামায়ণপ্রসিদ্ধ অরণ্য। বর্ত্তমানে এইস্থানে মহারাষ্ট্রদেশ অবস্থিত।

**দশাশ্বমেধঘাট**—২৬৪ পৃঃ—জাজপুরের বৈতরণী নদীর একটী প্রসিদ্ধঘাট। হাওড়া হইতে বি, এন, রেলওয়ে দিয়া জাজপুর ষ্টেশন ২৯২ মাইল। জাজপুর কটক জিলার মহকুমা। প্রয়াগের ও ৺কাশীর দশাশ্বমেধঘাটও বিশেষ প্রসিদ্ধ।

**দোগাছিয়া**—৩২০ পৃঃ—নবদ্বীপের নিকটস্থ একটী পল্লী।

**দ্রাবিড়**—৪৭ পৃঃ—কৃষ্ণানদীর দক্ষিণস্থ প্রদেশ।

**দ্বারকা**—৪৬ পৃঃ—শ্রীকৃষ্ণের রাজধানীর প্রায় সমস্ত অংশই সমুদ্র গ্রাস করিয়াছেন, যাহা অবশিষ্ট আছে তাহাই দ্বারকা নামে প্রসিদ্ধ। বোম্বাই প্রেসিডেন্সিতে কাঠিয়াবার উপদ্বীপে কচ্ছউপসাগরের তীরে অবস্থিত ; এইস্থানে শ্রীকৃষ্ণের চতুর্ভুজ মূর্ত্তি বিরাজমান। হাওড়া হইতে বোম্বাই বি, এন, আরে ১১২২ মাইল ; তথা হইতে বোম্বে বরোদা সেণ্ট্রাল ইণ্ডিয়া রেলে ভিরামগা ৪৫১ মাইল, তথা হইতে রাজকোট ৭৫ মাইল এবং রাজকোট হইতে দ্বারকা ১৩৮ মাইল। মোট হাওড়া হইতে ১৮২৬ মাইল।

**দ্বৈপায়নী আর্য্যা**—৪৭ পৃঃ—এইস্থানে গোকর্ণতীর্থের সমীপে একটী দ্বীপে অবস্থিত বলিয়া অনুমিত হয়। এইস্থানে দেবীমূর্ত্তি প্রতিষ্ঠিতা আছেন। পথপ্রসঙ্গাদির জন্য "গোকর্ণতীর্থ" দ্রষ্টব্য।

**ধনুতীর্থ**—৪৮ পৃঃ—কেহ কেহ ধনুষ্কোটীও বলিয়া থাকেন। শ্রীরামচন্দ্র যখন রাবণবধ করিয়া প্রত্যাগমন করেন, তখন লক্ষ্মণ ধনুর অগ্রভাগ দ্বারা সমুদ্রের এই স্থানের সেতুর বাঁধ ভগ্ন করিয়াছেন বলিয়া এই স্থানের নাম ধনুতীর্থ হইয়াছে। এইস্থান ভারতবর্ষ ও সিংহলের মধ্যস্থানে অবস্থিত। সেতুবন্ধ দ্রষ্টব্য।

**নগরিয়াঘাট**—২২৫ পৃঃ—নবদ্বীপের প্রান্তবর্ত্তী গঙ্গারঘাট।

**নবদ্বীপ**—গ্রন্থে বহুস্থানে নবদ্বীপের উল্লেখ আছে। বর্ত্তমানে সাধারণতঃ নদীয়া নামেই প্রসিদ্ধ। ইষ্ট ইণ্ডিয়ান রেলের ব্যারাকপোর-ব্যাণ্ডেল শাখার একটী ষ্টেশন। হাওড়া

হইতে ৬৬ মাইল। নয়টী দ্বীপের সমষ্টি বলিয়া নবদ্বীপ নাম হইয়াছিল আটটী দ্বীপ আটটী পদ্মদলের ন্যায় আটদিকে বর্ত্তমান, মধ্যে কর্ণিকাকৃতি অন্তর্দ্বীপের মধ্যস্থলেই মহাপ্রভুর জন্মস্থান। প্রাচীন নবদ্বীপের অধিকাংশই গঙ্গা-গর্ভে অবস্থিত। ( শ্রীব্রজমোহন দাসকৃত "নবদ্বীপ দর্পণ" নামক গ্রন্থ দ্রষ্টব্য। )

**নরনারায়ণ আশ্রম**—৪৭ পৃঃ—বদরিকাশ্রম। যুক্তপ্রদেশের গাড়োয়াল জেলায় হিমালয় পর্ব্বতের উপরি অবস্থিত। হরিদ্বার পর্য্যন্ত রেলে যাইয়া তথা হইতে পদব্রজে ৩৪১ মাইল। অনেক চটী আছে।

**নরেন্দ্রসরোবর**—৩৩৩ পৃঃ—শ্রীপুরীধামের প্রসিদ্ধ সরোবর। এইস্থানে চন্দনযাত্রা উৎসব হয় বলিয়া ইহাকে "চন্দনসরোবর"ও বলা হইয়া থাকে। এই সরোবরের মধ্যে শ্রীজগন্নাথদেবের গ্রীষ্মকালে অবস্থিতির জন্য একটী মন্দির আছে। ঐ স্থানে চন্দনযাত্রার সময়ে শ্রীজগন্নাথদেবের প্রতিনিধি মদনমোহন অবস্থান করেন।

**নাভিগয়া**—২৬৪ পৃঃ—জাজপুরের অন্তর্গত বিরজাক্ষেত্র। এইস্থানে বিরজামন্দিরে বিরজা দেবীর, গণেশের, ভৈরবভৈরবীর ও কার্ত্তিকেয়ের মূর্ত্তি বিরাজমানা। এখানে গয়াসুরের নাভিদেশ পড়িয়াছে বলিয়া এ স্থলকে নাভিগয়া বলে। এখানে পিণ্ডদান করিতে হয়। গন্তব্যপথের বিবরণের জন্য জাজপুর দেখুন।

**নির্ব্বিন্ধ্যা**—৪৭ পৃঃ—বিন্ধ্যপর্ব্বত হইতে এই নদী নির্গতা হইয়াছে বলিয়া ইহার নাম নির্ব্বিন্ধ্যা হইয়াছে। এই ক্ষুদ্রানদী উজ্জয়িনী সহরের পূর্ব্বোত্তরে অবস্থিতা। এইনদী চম্বল নদীর সহিত আসিয়া মিলিতা হইয়াছে। হাওড়া হইতে বি, এন, আরে বোম্বে ১১২২ মাইল, তথা হইতে বোম্বে বরোদা সেণ্ট্রাল ইণ্ডিয়া রেলে উজ্জয়িনী ২২০ মাইল।

**নীলাচল**—গ্রন্থের বহুস্থানে নীলাচলের উল্লেখ আছে। শ্রীক্ষেত্র, জগন্নাথ বা পুরীধাম নামে প্রসিদ্ধ। পুরীর পূর্ব্ব ও দক্ষিণে সমুদ্র, পশ্চিম অংশে ভার্গবী নদীর প্রবাহিত হইয়া চিল্কাহ্রদ অভিমুখে গিয়াছে। পুরীর উত্তরদিকে পুরীর রাজপথ। পুরীর বর্ত্তমান রাধাকান্তমঠে 'গম্ভীরা' নামক গৃহে কাশীমিশ্রের প্রাচীন আবাসস্থল। ঐ স্থানেই শ্রীশ্রীমহাপ্রভু অবস্থান করিতেন। পুরীর বহুস্থলে মহাপ্রভু ও তাঁহার পার্ষদ ভক্তগণের লীলাস্মৃতি এখনও দেদীপ্যমান। হাওড়া হইতে বি, এন, আর পুরী ষ্টেশন ৩১১ মাইল।

**নৈমিষারণ্য**—৪৬ পৃঃ—লক্ষ্ণৌ প্রদেশের পাদদেশে প্রবাহিত, গোমতীনদীর তীরবর্ত্তী। বর্ত্তমানে শিয়ালদহ হইতে লক্ষ্ণৌসহর ৬১৯ মাইল।

**পঞ্চঅপ্সরা সরোবর**—৪৭ পৃঃ—মহাভারতের আদিপর্ব্বে ২১৭ অধ্যায়ে এই তীর্থের বিবরণ আছে। আগস্ত্য, সৌভদ্র, পৌলোম, কারন্ধম্ ও ভারদ্বাজ, দক্ষিণ সমুদ্রের নিকট এই পঞ্চতীর্থ বিদ্যমান্ ছিল। পাঁচজন অপ্সরা শাপগ্রস্ত পাঁচতীর্থে গ্রাহরূপে বাস করিতেন। অর্জ্জুন এই তীর্থে স্নান

কালে গ্রাহে তাঁহাকে গ্রাস করিলে, তিনি তাহাকে লইয়া তীরে উত্থিত হন। সেই গ্রাহ শাপমুক্ত হইয়া অপ্সরীমূর্ত্তি ধারণ করিয়া শাপবৃত্তান্ত বর্ণন করিল। অর্জ্জুন অপ্সরাদিগের শাপ মোচন করিয়া এই পঞ্চতীর্থ শোধন করিবার পরই এই সকল তীর্থ পঞ্চঅপ্সরা সরোবর নামে বিখ্যাত হয়। 'দক্ষিণসাগরের' নিকট এই পঞ্চতীর্থ বিদ্যমান ছিল একথা মহাভারতে আছে। 'দক্ষিণ সাগর' দেখুন।

**বতী**—৭২ পৃঃ—এই নদী পূর্ব্ববঙ্গে প্রবাহিতা।

**পম্পা**—৪৬ পৃঃ—রামায়ণ ও মহাভারতের বর্ণনানুসারে জানা যায় যে পম্পা সরোবর ঋষ্যমূক পর্ব্বতের নিকট ছিল। এই অবস্থান অনুসারে বেল্লারি জেলায় কোথাও পম্পা সরোবর অবস্থিত বলিয়া অনুমিত হয়। শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী মহাশয় ইহার বর্ত্তমান নাম "হাম্পী" বলিয়াছেন। হাওড়া হইতে বি, এন, আরে কল্যাণ ।১১৯০ মাইল, তথা হইতে জি, আই, পি, রেলে পুনা ৮৫ মাইল, পুনা হইতে মান্দ্রাজ ও সাউদার্ণ মহারাট্রা রেলে মাউরলি জংশন ৩২১ মাইল; তথা হইতে বেল্লারি ১৩০ মাইল। কাহারও কাহারও মতে পম্পা ত্রিবাঙ্কুরে অবস্থিত এবং ত্রিবাঙ্কুরের অনমলয় পর্ব্বতই ঋষ্যমূক।

**পয়োষ্ণী**—৪৭পৃঃ—মহাভারতের বনপর্ব্বে ধৌম্যঋষি যুধিষ্ঠিরকে যে তীর্থ কথা কহিয়াছেন তাহা পাঠ করিলে দক্ষিণ দিকে বেম্বা ও ভীমরথী নদীর অনতিদূরেই পয়োষ্ণী নদীর অবস্থিতি প্রতীয়মান হয়। এই নদীর সমীপস্থ বারাহতীর্থে নৃগরাজ যজ্ঞ করিয়াছিলেন। ঐ বর্ণনানুসারে ত্রিবাঙ্কুর রাজ্যে প্রবাহিতা পূর্ত্তি নদীই প্রাচীন পয়োষ্ণী ইহা অনুমান হয়। এই নদী সাতপুরা রেঞ্জের দক্ষিণ দিকে প্রবাহিতা হইয়া পশ্চিমমুখে যাইয়া তাপ্তী নদীর সহিত মিলিত হইয়াছে। চরিতামৃতে আছে—

"পয়োষ্ণী আসিয়া দেখে শঙ্করনারায়ণে"।

**পাদোদক তীর্থ বা পাদপদ্মতীর্থ**—৯৮পৃঃ—শ্রীশ্রী৺গয়ায় বিষ্ণুপাদপদ্মতীর্থ। পথপ্রসঙ্গের জন্য ৺গয়া দেখুন।

**পানিহাটী**—৩০৭ পৃঃ—পানিহাটী বর্ত্তমানে পেনেটী নামে প্রসিদ্ধ। ইহা রাঘব পাণ্ডতের জন্মভূমি। কলিকাতার উত্তরে ৯মাইল দূরে গঙ্গাতীরে অবস্থিত।

**পারডাঙ্গা**—২৩১ পৃঃ—নবদ্বীপের পার্শ্ববর্ত্তী পল্লী। পথ বিবরণের জন্য নবদ্বীপ দ্রষ্টব্য।

**পুনপুনা**—৯১ পৃঃ—পুনপুনা নদীর তীরে অবস্থিত পুনপুন নামক তীর্থ। ৺গয়াধামে গমন করিবার পূর্ব্বে এই নদীতে স্নান ও এই স্থানে পিণ্ডদান করিবার ব্যবস্থা আছে। মহাপ্রভু সেই বিধিই পালন করিয়াছিলেন। ই, আই, আর, রেলের মেইন লাইন দিয়া হাওড়া হইতে পাটনা জংশন ৩৩৮ মাইল। তথা হইতে প্যাটনা গয়া শাখায় ৮মাইল। অথবা হাওড়া হইতে ৺ গয়াধাম ২৯২ মাইল তথা হইতে পাটনা গয়া শাখায় ৪৯ মাইল।

**পুলহ আশ্রম**—৪৬ পৃঃ—গণ্ডকী নদীর উৎপত্তিস্থানের নিকট এই স্থান অবস্থিত। গণ্ডকী দেখুন।

**পৃথূদক**—৪৬ পৃঃ—কাহারও কাহারও মতে ইহার নামান্তর পৃথুদক। পাঞ্জাব প্রদেশের কার্ণাল জেলায় অবস্থিত প্রাচীন নগর। এই স্থানের বর্ত্তমান নাম পেহোয়া। এই স্থান থানেশ্বর হইতে ১৩ মাইল দূরে সরস্বতী নদার তীরে অবস্থিত। মহারাজ পৃথু এই স্থানে শত অশ্বমেধ যজ্ঞ করিয়াছিলেন বলিয়া প্রসিদ্ধি আছে। ই, আই, রেলে হাওড়া হইতে কুরুক্ষেত্র ১০০০ মাইল। তথা হইতে থানেশ্বর ৩ মাইল এবং তথা হইতে পেহোয়া ১৩ মাইল।

**প্রতিস্রোতা**—৪৬ পৃঃ—সরস্বতী নদী যে স্থলে প্রত্যাবর্ত্তন করিয়াছে সেই স্থানেই অনেকে প্রতিস্রোতা বলিয়া অনুমান করিয়াছেন। স্থানটী নিশ্চিতরূপে নির্ণীত হয় নাই। তবে সম্ভবতঃ কুরুক্ষেত্রের নিকটবর্ত্তী। কাহারও মতে নর্ম্মদা নদীর প্রতিকূল স্রোত যে স্থান হইতে প্রবাহিত হইয়াছে তাহাকেই প্রতিস্রোতা নামে অভিহিত করা হইত।

**প্রভাস**—৪৬ পৃঃ—দ্বারকার সমীপবর্ত্তী সমুদ্রোপকূল। এই স্থানে আত্মকলহে যদুবংশ ধ্বংস প্রাপ্ত হয়। বর্ত্তমান সোমনাথপত্তন প্রভাস ক্ষেত্রেরই অন্তর্গত। এই স্থান বোম্বাই প্রেসিডেন্সির জুনাগড় রাজ্যের ভেরাবল বন্দরের নিকট অবস্থিত। হাওড়া হইতে বোম্বাই ১১২২ মাইল। তথা হইতে বোম্বে বরোদা সেন্ট্রাল ইণ্ডিয়া রেলে ভিরামগা ৪৫১ মাইল। তথা হইতে ওয়াধ্বান ৪০ মাইল, তথা হইতে রাজকোট ৭৫ মাইল। রাজকোট হইতে জেতালসার ৪৭ মাইল। তথা হইতে জুনাগড় ষ্টেট রেলে ভেরাবল ১০০মাইল।

**প্রভুর ঘাট বা প্রভুঘাট**—২৫৩ পৃঃ—নবদ্বীপে মহাপ্রভুর আবাসগৃহের সমীপবর্ত্তী প্রভুর স্বনামে প্রসিদ্ধ ঘাট।

**প্রয়াগ**—৪৬ পৃঃ—বর্ত্তমান এলাহাবাদ। হাওড়া হইতে দূরত্ব ৫১৪ মাইল। এই স্থানে গঙ্গা যমুনা ও সরস্বতী মিলিত হইয়াছেন বলিয়া ইহাকে মুক্তবেণী বা ত্রিবেণী নামেও অভিহিত করা হয়। প্রতি দ্বাদশ বৎসরে এখানে সুপ্রসিদ্ধ কুম্ভমেলা হইয়া থাকে।

**প্রাচী সরস্বতী**—৪৬ পৃঃ—কুরুক্ষেত্রের যে স্থানে অরুণা ও সরস্বতীর সঙ্গম হইয়াছে সেই স্থানকেই প্রাচী সরস্বতী বলিয়া অনেকে অনুমান করেন। বর্ত্তমানে এই স্থান অরুণাসঙ্গম নামে খ্যাত। কুরুক্ষেত্র দ্রষ্টব্য।

**প্রেতগয়া**—৯২ পৃঃ—৺গয়াধামের অধুনা প্রেতশিলা নামে প্রসিদ্ধ তীর্থ স্থানকেই প্রেতগয়া বলে। ৺গয়ায় বিষ্ণু মন্দির হইতে এই স্থান প্রায় ৬ মাইল দূরে অবস্থিত। যাহাদের মৃত্যুর পর প্রেতত্ব প্রাপ্তি ঘটে তাহাদের উদ্ধারার্থে এই স্থানে পিণ্ডদান বিহিত আছে। পথ বিবরণের জন্য ৺গয়া দেখুন

ফল্গু—৯২ পৃঃ—৺গয়াধামের নিম্ন দেশ দিয়া প্রবাহিতা অন্তঃসলিলা বালুকাময়ী নদী। সুপ্রসিদ্ধ বিষ্ণু মন্দির বা গদাধরের শ্রীপাদপদ্মমন্দির ফল্গুনদীর তীরে অবস্থিত।

ফুলিয়া—৮৫ পৃঃ—শান্তিপুরের নিকটবর্ত্তী সুপ্রসিদ্ধ রাঢ়ীয় ফুলিয়া মেলের কুলীন ব্রাহ্মণগণের আদি বাসস্থান। প্রাচীন নাম ফুল্লবাটী। শান্তিপুর হইতে চারি মাইল দূরে অবস্থিত। এই স্থান রামায়ণের অনুবাদকার সুপ্রসিদ্ধ কীর্ত্তিবাস পণ্ডিতেরও জন্মভূমি। শিয়ালদহ হইতে ইষ্ট বেঙ্গল রেলে রাণাঘাট পর্য্যন্ত যাইয়া তথা হইতে কৃষ্ণনগর শাখায় শান্তিপুর কলিকাতা হইতে ৫৮ মাইল।

ভীমগয়া—৯৩ পৃঃ—৺গয়াধামে একটী পাহাড়ের উপর একটী গভীর গহ্বর আছে। কথিত আছে; দ্বিতীয় পাণ্ডব ভীমসেন এই পাহাড়ের উপর বসিয়া পিণ্ডদান করায় তাঁহার জানুদেশের ভরে এই স্থানটী এইরূপ হইয়াছে। এই জন্যই এই পাহাড়ের নাম ভীমপাহাড় বা ভীমগয়া। পথের জন্য-গয়া দেখুন।

ভীমরথী—৪৬ পৃঃ—দাক্ষিণাত্যের নদী বিশেষ।

ভুবনেশ্বর—২৬৫ পৃঃ—একাম্রকানন দ্রষ্টব্য।

মৎস্যতীর্থ—৪৬ পৃঃ—গুজরাটে সিদ্ধপুর বা শিবপুর হইয়া মৎস্য তীর্থে যাওয়ার কথা মূল গ্রন্থে আছে। অতএব এই স্থানটীও গুজরাটের অন্তর্ব্বর্ত্তী বা তাহার নিকটবর্ত্তী হইবে বলিয়া অনুমিত হয়। এই স্থানটীর অবস্থান সুনিশ্চিতরূপে নিরূপিত হয় নাই।

মথুরা—৪৬ পৃঃ—যমুনার দক্ষিণতীরবর্ত্তী যুক্তপ্রদেশের অতি প্রাচীন সহর। ইহার পাঁচ মাইল দূরে বৃন্দাবন অবস্থিত। হাওড়া হইতে ইষ্ট ইণ্ডিয়ান রেলে হাতরাস জংসন ৮০৬ মাইল। তথা হইতে বোম্বে বরোদা সেণ্ট্রাল ইণ্ডিয়া রেলে এক ষ্টেশন।

মন্দার—৯১ পৃঃ—ভাগলপুর জেলার বাঁকা মহকুমায় অবস্থিত। এই পর্ব্বতের দ্বারা সমুদ্র মন্থন করা হইয়াছিল বলিয়া প্রসিদ্ধি আছে। হাওড়া হইতে লুপ লাইনে ২৬৫ মাইল।

মলয় পর্ব্বত—৪৬ পৃঃ—মলবার উপকূলের পর্ব্বত শ্রেণীর দক্ষিণ অংশ। ইহার পূর্ব্বঘাট নামক অংশ মহেন্দ্রশৈল নামে খ্যাত এবং পরশুরামের অবস্থিতিস্থান। ইহার পশ্চিমাংশ বর্ত্তমান ওয়েষ্টার্ণ ঘাট নামে খ্যাত। এই স্থানে অগস্ত্য মুনির আশ্রম। বোম্বাই হইতে মান্দ্রাজ ও সাউদার্ণ মহারাট্টা রেলওয়ে এই স্থানে যাওয়া যায়।

মহেন্দ্র পর্ব্বত—৪৬ পৃঃ—বর্ত্তমান ইষ্টার্ণ ঘাট নামক পর্ব্বত। রামায়ণে পরশুরামের অবাসস্থল বলিয়া এই পর্ব্বতের উল্লেখ আছে। এই পর্ব্বত গঞ্জাম প্রদেশে অবস্থিত। গঞ্জাম হাওড়া হইতে বি, এন, আরে ৩৫৬ মাইল।

মহানদী—২৬৫ পৃঃ—কটক সহরের পাদদেশ দিয়া প্রবাহিতা নদী। পথ প্রসঙ্গের জন্য 'কটক' দ্রষ্টব্য।

**মাধাইর ঘাট**—১৮৪ পৃঃ—মাধাইর স্বহস্তে কৃত নবদ্বীপের গঙ্গার ঘাট।

**মায়াপুরী**—৪৮ পৃঃ—হরিদ্বারের নারায়ণশিলা নামক পাহাড়ের উপর মায়াদেবীর প্রতিমূর্ত্তি প্রতিষ্ঠিত আছে। কাহারও কাহারও মতে কনখল, হরিদ্বার, হৃষীকেশ ও তপোবন এই চারিটী তীর্থস্থান ব্যাপী সুবিস্তৃত ভূমিখণ্ডই মায়াক্ষেত্র বা মায়াপুরী। কলিকাতা হাওড়া হইতে ই, আই আরে হরিদ্বার ৯১০ মাইল।

**মাহিষ্মতীপুরী**—৪৭ পৃঃ—মাহিষ্মতীপুরী কার্ত্তবীর্য্যার্জ্জুনের রাজধানী ছিল। মহাভারতে সভাপর্ব্বে বর্ণিত আছে যে সহদেব যখন রাজসূয় যজ্ঞের জন্য দিগ্বিজয়ে গমন করেন তখন মহারাজ নীল মাহিষ্মতীপুরীর রাজা ছিলেন। রেবা বা নর্ম্মদা নদীর তীরে অবস্থিত বর্ত্তমান "মহেশ্বরপুরই" এই স্থান বলিয়া অনুমিত হইয়াছে। কলিকাতা হইতে ইষ্ট ইণ্ডিয়ান রেলে দিল্লী ৯০৩ মাইল। তথা হইতে বোম্বে বরোদা ও সেণ্ট্রল ইণ্ডিয়া রেলে আজমীর জংশন ২৫৩ মাইল। আজমীর হইতে ইন্দোর ১৯২ মাইল। ইন্দোর রাজ্যের ৪০ মাইল দক্ষিণে এই স্থান অবস্থিত। কাহারও কাহারও মতে ভরুকচ্ছের পূর্ব্ববর্ত্তী লাট দেশই প্রাচীন মাহিষ্মতীপুরী।

**মৌড়েশ্বর**—১২০ পৃঃ—ময়ূরেশ্বর বা মৌড়েশ্বর নামক শিবলিঙ্গ। বীরভূম জেলায় একচক্রা বা একচাকা নগর হইতে আট মাইল দূরে অবস্থিত। পথ বিবরণের জন্য একচক্রা দ্রষ্টব্য।

**যমুনা**—গ্রন্থের নানা স্থানে যমুনার উল্লেখ আছে। হিমালয় পর্ব্বতের প্রাচীন কলিন্দ দেশের 'যমুনোত্রী' নামক স্থান হইতে নির্গতা হইয়া উত্তর পশ্চিম দেশ দিয়া প্রবাহিতা হইয়া প্রয়াগে গঙ্গার সহিত মিলিতা। বৃন্দাবনের পাদদেশ দিয়া যে প্রবাহ তাহাই বিশেষ প্রসিদ্ধ। পথবিবরণের জন্য বৃন্দাবন দ্রষ্টব্য।

**যমুনা**—৩১৩ পৃঃ—বঙ্গদেশের ই, বি, আর লাইনের গোবরডাঙ্গা ষ্টেশনের নিকট ইচ্ছামতী নদীতে মিলিত হইয়াছে। এই যমুনার মিলনে হুগলীর ত্রিবেণী তীর্থ হইয়াছে।

**যমুনা-উত্তরা**—৪৬ পৃঃ—যমুনোত্রী নামে প্রসিদ্ধ। এই স্থান হইতে যমুনানদী নির্গতা হইয়াছে। হিমালয় পর্ব্বতের প্রাচীন কলিন্দদেশে এই স্থান অবস্থিত। এই স্থানে বদরীনারায়ণে যাইবার পথে পদব্রজে যাইতে হয়। মূলগ্রন্থে "যমুনা-উত্তরা" আখ্যায় এই স্থানের উল্লেখ করা হয় নাই বলিয়া সন্দেহের কারণ আছে।

**যমেশ্বর**—৩৪৯ পৃঃ—যমেশ্বর বা যমেশ্বর টোটা। শ্রীশ্রী৺পুরীধামে ৺টোটা গোপীনাথের নিকটে এই স্থানে অবস্থিত।

**যাজপুর**—২৬৪ পৃঃ—যাজপুর দ্রষ্টব্য।

**যুধিষ্ঠির গয়া**—৯৩ পৃঃ—৺গয়াধাম দ্রষ্টব্য।

**রাঢ়**—গ্রন্থের বহুস্থানে রাঢ়ের উল্লেখ আছে। গঙ্গার পশ্চিমকূলে অবস্থিত বঙ্গদেশের প্রদেশ সমূহ রাঢ় নামে অভিহিত। রাঢ় 'উত্তর' ও 'দক্ষিণ' দুই অংশে বিভক্ত।

**রামকেলি**—২৮৬ পৃঃ—বর্ত্তমান মালদহ সহর হইতে অগ্নিকোণে প্রায় ১৮ মাইল দূরে গঙ্গা-তীরে রামকেলি অবস্থিত। এইস্থান প্রাচীন গৌড় নগরের সন্নিকটে অবস্থিত ছিল এবং সনাতন গোস্বামী, শ্রীরূপ গোস্বামী ও তাঁহাদের ভ্রাতা শ্রীঅনুপম যখন গৌড়েশ্বর হুসেন সাহের অধীনে রাজকার্য্যে নিযুক্ত ছিলেন তখন এই স্থানে বাস করিতেন। এস্থানে তাঁহাদের প্রতিষ্ঠিত শ্রীবিগ্রহ, শ্রীসনাতন খোদিত "সনাতন সাগর" এবং শ্রীরূপ-খোদিত "রূপ সাগর" এখনও বর্ত্তমান। প্রতি বৎসর জ্যৈষ্ঠ সংক্রান্তিতে এখানে একটী মেলা বসিয়া থাকে। এই স্থানের সন্নিকটে কনোজ্রির নাটশালা অবস্থিত ছিল।

**রামগয়া**—৯০ পৃঃ—৺গয়াধামে।

**রামেশ্বর**—৪৮ পৃঃ—সুপ্রসিদ্ধ সেতুবন্ধ রামেশ্বর তীর্থ। মান্দ্রাজ প্রেসিডেন্সির মাদুরাজেলায় রামনাদ জমিদারীতে অবস্থিত। এই দ্বীপটীর পরিসর দীর্ঘ ১৩ মাইল এবং প্রস্থে ৬ মাইল। শ্রীরামেশ্বর শিবের মন্দির প্রায় ১২০ ফুট উচ্চ। কলি-কাতা হইতে বি, এন আরে ও এম, এস, এম রেলে মান্দ্রাজ বীচ্ ১০৩২ মাইল। তথা হইতে সাউথ ইণ্ডিয়ান রেলে ৪৪৮ মাইল।

**রেমুনা গ্রাম**—২৬৪ পৃঃ—বালেশ্বর সহর হইতে পাঁচ মাইল দূরে অবস্থিত। এই গ্রামে সুপ্রসিদ্ধ "ক্ষীরচোরা গোপীনাথের" আবাস স্থান। শ্রীশ্যামানন্দ প্রভুর সেবক শ্রীরসিকানন্দ প্রভুর সমাধি এই স্থানে বিরাজমান। হাওড়া হইতে বি, এন, আরে বালেশ্বর বা বালাসোর ১৪৪ মাইল।

**রেবা**—৪৭ পৃঃ—সুপ্রসিদ্ধ নর্ম্মদা নদীরই নামান্তর। দাক্ষিণাত্যে প্রবাহিত।

**ললিতপুর**—২০০ পৃঃ—নবদ্বীপ হইতে শান্তিপুর যাইবার পথে গঙ্গার নিকটে এই গ্রাম

ল

**বক্রেশ্বর**—৪৬ পৃঃ—বীরভূম জেলায় অবস্থিত। হাওড়া হইতে লুপলাইনে আহমদপুর ষ্টেশন ১১১ মাইল, তথা হইতে প্রায় ১৫ মাইল পশ্চিমে এই স্থান অবস্থিত। এই স্থানটী পীঠস্থান। বক্রেশ্বর বা কাণা নামক একটী ক্ষুদ্রনদী ইহার নিকট দিয়া প্রবাহিত। এইস্থানে চারিটী উষ্ণ প্রস্রবণের কুণ্ড আছে। এখানে তিনশতের অধিক শিবমন্দির আছে। এখানে শ্বেতগঙ্গায় ও পাপহরা নদীতে স্নান করিতে হয়। প্রতি বৎসর শিবরাত্রির সময় এখানে একটী মেলা বসিয়া থাকে। এখানে পীঠদেবতা মহিষমর্দ্দিনী দেবীও তা।

**বুগাছি**—৩২০ পৃঃ—নবদ্বীপ হইতে প্রায় দশ মাইল দূরে অবস্থিত।

**বদরিকাশ্রম**—৪৭ পৃঃ—হিমালয় পর্ব্বতের একটী শৃঙ্গের উপর অবস্থিত। সমুদ্র হইতে প্রায় ২৩,২১০ ফুট উচ্চে অবস্থিত। হরিদ্বার হইতে পদব্রজে বা ঝাপানে যাইতে হয়। কাঠগুদাম হইতেও যাওয়া যায়। বর্ত্তমান বদ্রীনাথের শ্রীমূর্ত্তি শ্রীমচ্ছঙ্করাচার্য্য প্রতিষ্ঠিত বলিয়া প্রসিদ্ধি আছে। নর নারায়ণ আশ্রম দেখুন।

**বরাহনগর**—৩০৪ পৃঃ—কলিকাতার ৩ মাইল উত্তরে গঙ্গাতীরে অবস্থিত। এইস্থানে শ্রীল রঘুনাথ ভাগবতাচার্য্যের পাটবাড়ী বিদ্যমান। এই পাটবাড়ী লুপ্ত হইলে বাগবাজার নিবাসী ৺কালীপ্রসাদ চক্রবর্ত্তী দেড়শত বৎসর পূর্ব্বে স্বপ্নাদেশ প্রাপ্ত হইয়া এই পাটবাড়ীর উদ্ধার সাধন করেন। এই স্থানে শ্রীভাগবতাচার্য্যের সমাধিও বর্ত্তমান।

**বাণপুর**—২০৮ পৃঃ—হরিদ্বার হইতে কেদারনাথ যাইবার পথে রুদ্রপ্রয়াগের নিকট গুপ্ত কাশীর সন্নিকটে বাণপুর বা শোণিতপুর। স্থানটী গাড়োয়াল প্রদেশের কেদারগঙ্গার তীরে অবস্থিত। কাহারও কাহারও মতে দিনাজপুর হইতে ৬ ক্রোশ দূরে বাণরাজার আবাসস্থান ছিল।

**বারকোণাঘাট**—২২৫ পৃঃ—শ্রীনবদ্বীপধামের "বারকোণা" ঘাট নামে প্রসিদ্ধ গঙ্গারঘাট।

**বারাণসী**—গ্রন্থের বহুস্থানে বারাণসীর ও ৺কাশীর উল্লেখ আছে।

**বাঁশদহ**—২৬৪ পৃঃ—জলেশ্বর হইতে রেমুণায় যাইবার পথে এই গ্রামটী অবস্থিত ছিল।

**বিজয়নগর**—৪৮ পৃঃ—নামান্তর বিদ্যানগর। বর্ত্তমান রাজমাহেন্দ্রীর ২৫।২৫ মাইল পূর্ব্বে অবস্থিত তৈলঙ্গদেশে গোদাবরী নদী যে স্থানে পূর্ব্বসমুদ্রে মিলিতা হইয়াছেন সেই স্থান কোটদেশ বলিয়া প্রসিদ্ধ। গোদাবরী—দক্ষিণতীরবর্ত্তী এই বিদ্যানগর বা বিজয়ানগর ঐ কোটদেশের রাজধানী ছিল। উড়িষ্যার রাজা প্রতাপাদিত্য এইস্থানে শ্রীরামানন্দ রায়কে প্রতিনিধি নিযুক্ত করিয়া শাসনকার্য্য পরিচালন করিতেন। হাওড়া হইতে বি, এন, আরে ওয়াল্টেয়ার ৫৪৭ মাইল তথা হইতে এম, এস্, এম রেলযোগে রাজমাহেন্দ্রী ১২৫ মাইল।

**বিদর্ভনগর**—১৬২ পৃঃ—বর্ত্তমান বেরার প্রদেশের অন্তর্গত কুড়াপুর বা কুণ্ডিনপুর। হাওড়া হইতে বি, এন, আরে ওয়াল্টেয়ার হইয়া এম, এস্, এম্ রেলে মান্দ্রাজ বীচ্ ১০৩২ মাইল। তথা হইতে কুণ্ডপুর ২১১ মাইল।

**বিন্দুসরোবর**—৪৬ পৃঃ—বিন্দু সরোবরতীরে বর্ত্তমান সিদ্ধপুর নামক স্থানে কর্দ্দম ঋষির আশ্রম ছিল। সিদ্ধপুর দেখুন। ভুবনেশ্বরেও একটী বিন্দু সরোবর আছে।

**বিপাশা**—৪৬ পৃঃ—পঞ্জাবের প্রসিদ্ধ পঞ্চনদের অন্যতম।

**বিশালা**—৪৬ পৃঃ—মহাভারতের বনপর্ব্বে মহর্ষি পুলস্ত্য মহারাজ যুধিষ্ঠিরকে যে সকল তীর্থবিবরণ বলিয়াছেন তাহাতে আছে—"ত্রৈলোক্যবিখ্যাত বিশালা নদীতে গমন করিলে অগ্নিষ্টোম যজ্ঞের ফললাভ হয়।" বিবরণ পাঠ করিলে ঐ নদী গণ্ডকীর সমীপবর্ত্তিনী বলিয়া অনুমান হয়। বিশালা অর্থে শ্রীমদ্ভাগবতের বৈষ্ণবতোষিণী টীকায় 'অবন্তী' বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে। বিশালা অর্থে অন্যান্য স্থানে বদরিকাশ্রম বলিয়া ব্যাখ্যা করা হইয়াছে। এখনও বদরিকাশ্রম "বদরি-বিশালা" নামে উক্ত হইয়া থাকে। শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামীর মতে এই বিশালতীর্থ সরস্বতীতীরবর্ত্তী বিশালতীর্থ হইলেই, সঙ্গত হয়।

'বিশাল' না হইয়া 'বিশাল' হইলে উহা সরস্বতী তীরবর্ত্তী তীর্থবিশেষকে বুঝাইতে পারে।

**বিশ্রামঘাট**—৪৬ পৃঃ—মথুরায় অবস্থিত যমুনার ঘাট বিশেষ। শ্রীকৃষ্ণ কংসকে বধ করিয়া এই ঘাটে আসিয়া বিশ্রাম করিয়াছিলেন—এইরূপ প্রসিদ্ধি আছে।

**বুড়ন**—১২ পৃঃ—খুলনা জেলার সাতক্ষীরা মহকুমার সাতক্ষীরা নগরের নিকটবর্ত্তী একটী পরগণার নাম। ঐ পরগণার "কলাগাছি বা ভাট কলাগাছি নামক পল্লী শ্রীহরিদাস ঠাকুরের জন্মস্থান। কলিকাতার শিয়ালদহ ষ্টেশন হইতে ই, বি, রেলে খুলনা ১০৯ মাইল তথা হইতে ষ্টীমারে সাতক্ষীরা যাইতে হয়।

**বৃন্দাবন**—গ্রন্থের বহুস্থানে বৃন্দাবনের উল্লেখ আছে। পথবিবরণের জন্য 'মথুরা' দেখুন।

**বেঙ্কটনাথ**—৪৭ পৃঃ—বেঙ্কটনাথ বেঙ্কটাচল বা বেঙ্কটগিরি। এস্থানে চতুর্ভুজ বালাজী শ্রীবিগ্রহ বর্ত্তমান। বেঙ্কটগিরি সাউথ ইণ্ডিয়ান রেলের একটী ষ্টেশন। হাওড়া হইতে বি, এন আরে ও এম্, এস্ এম রেলে মাদ্রাজ বীচ্ ১০৩২ মাইল। তথা হইতে এস্, আই রেলে ৩০১ মাইল।

**বেণাতীর্থ**—৪৬ পৃঃ—হায়দ্রাবাদরাজ্যে কৃষ্ণা ও বেণ্বানদীর সঙ্গমস্থলকে কৃষ্ণাবেণ্বাতীর্থ বা বেণ্বাতীর্থ বলে।

**বৈতরণী**—২৬৪ পৃঃ—উড়িষ্যাদেশের কটক জিলায় জাজপুরের নিকটবর্ত্তী নদী। জাজপুর দেখুন।

**বৈদ্যনাথ**—৪৬ পৃঃ বৈদ্যনাথ বা দেওঘর। এখানে বৈদ্যনাথ নামে রাবণকর্ত্তৃক কৈলাস হইতে আনীত শিবলিঙ্গ বিরাজিত। ই, আই, আরে হাওড়া হইতে ২০৭ মাইল। জশিদি ষ্টেশনে অবতরণ করিয়া শাখারেলে আর এক ষ্টেশন যাইতে হয়।

**বৌদ্ধের ভবন**—৪৭ পৃঃ—এই স্থানটী যে কোথায় ছিল তাহা নির্ণয় করা দুঃসাধ্য। তবে মূলগ্রন্থ পাঠে তিব্বতদেশে এই আশ্রমটী ছিল এইরূপ সন্দেহ হয়।

**ব্যাসের আলয়**—৪৭ পৃঃ—হিমালয়ের উপরিভাগে অবস্থিত বদরিকাশ্রমের পল্লীগ্রাম। গড়বাল জেলায় অবস্থিত 'মানাল' বা 'মনাল' নামে খ্যাত কেই ব্যাসের আলয় বলিয়া অনুমান করা হইয়াছে।

**ব্রহ্মকুণ্ড**—৬৩ পৃঃ—৬গয়াক্ষেত্রের অন্তর্গত।

**ব্রহ্মগয়া**—১৩ পৃঃ—৬গয়াধামে অবস্থিত।

**ব্রহ্মতীর্থ**—৪৬ পৃঃ—কন্যাতীর্থের এবং সোমতীর্থের মধ্যবর্ত্তী বলিয়া মহাভারতের বনপর্ব্বে বর্ণিত আছে। বর্ত্তমান পুষ্করতীর্থ। এখানে ব্রহ্মার মন্দির আছে। রাজপুতানার আজমীরমাড়োয়ারে অবস্থিত। ব্রহ্মার, সাবিত্রীর, বরাহদেবের, বদ্রিনারায়ণের ও আত্মতত্ত্বেশ্বর শিবের মন্দির ও পুষ্কর হ্রদ প্রধান দ্রষ্টব্য। বোম্বাই সহর হাওড়া হইতে ১৩৪৯ মাইল দূরে—ই, আই, আরে জব্বলপুর

বি, বি, সি, আই রেলে ৬১৫ মাইল। তথা হইতে দক্ষিণ পশ্চিম কোণে ৭ মাইল যাইতে হয়।

**শান্তিপুর**—বহুস্থানে শান্তিপুরের উল্লেখ আছে। পথবিবরণের জন্য "ফুলিয়া" দেখুন।

**শিবগয়া**—৯৩ পৃঃ—৺গয়াধামেরই তীর্থবিশেষ।

**শোণ**—৪৩ পৃঃ—প্রসিদ্ধ 'শোণ' নদ। বাঁকিপুরের নিকট শোণ নদ গঙ্গার সহিত সম্মিলিত হইয়াছে।

**পর্ব্বত**—৪৬ পৃঃ—এই স্থানে শিবদুর্গা ব্রাহ্মণের বেশে অবস্থিতি করিয়া থাকেন। মলয় পর্ব্বতের উত্তরাংশে এইস্থানে অবস্থিত বলিয়া অনেকে মনে করেন। পালনি হিল্‌স্ নামে খ্যাত। কাহারও মতে ধারবাড় জিলায় শ্রীশৈল অবস্থিত। অন্য মতে উহা বেলগ্রামের দক্ষিণ; তথায় অনাদিলিঙ্গ মল্লিকার্জ্জুন বর্ত্তমান।

**শ্রীরঙ্গনাথ**—৪৭ পৃঃ—মান্দ্রাজপ্রদেশের ত্রিচিনোপল্লীর নিকটে কাবেরী নদীর উত্তরে, এই নদীমধ্যস্থ একটী দ্বীপের উপর সহিরে শ্রীরঙ্গনাথের সুবৃহৎ মন্দির অবস্থিত। তিরুমঙ্গই নামক একজন ভক্ত বৈষ্ণব খৃষ্টীয় অষ্টম শতাব্দীতে এই মন্দির নির্ম্মাণ করেন। এইস্থানে অতি বৃহৎ শ্রীরঙ্গনাথের মূর্ত্তি বিরাজমান। হাওড়া হইতে বি, এন আরে ও এম, এস্, এম, রেলে মান্দ্রাজ বীচ্ ষ্টেশন ১০৩২ মাইল। তথা হইতে ত্রিচিনোপল্লী জংশন ২৫১ মাইল সাউথ ইণ্ডিয়ান রেলে যাইতে হয়। তথা হইতে দুই মাইল উত্তর।

**শ্রীহট্ট**—১১ পৃঃ—সুরমা উপত্যকার অন্তর্গত প্রসিদ্ধ শ্রীহট্ট বা সিলহেট।

**শ্বেতদ্বীপ**—৩৩৪ পৃঃ—বৈকুণ্ঠ নামক বিষ্ণুধামকে শ্বেতদ্বীপ বলা হইয়া থাকে। যাঁহারা বিষ্ণুপূজারত অথবা বিষ্ণুকর্ত্তৃক নিহত শ্বেতদ্বীপে তাঁহাদের গতি হইয়া থাকে ইহা ব্রহ্মাণ্ডপুরাণে বর্ণিত আছে।

**ষোড়শগয়া**—৯৩ পৃঃ—৺গয়াধামের ষোড়শবেদী নামে অভিহিত।

**সপ্ত গোদাবরী**—৪৬ পৃঃ—গোদাবরীর অপর নাম বৃদ্ধাগঙ্গা বা গৌতমী, গোদাবরীর সাতটী শাখা আছে বলিয়াই ইহাকে সাধারণতঃ সপ্তগোদাবরী নামে অভিহিত করা হইয়া থাকে। গোদাবরী মধ্যভারতের প্রসিদ্ধা নদী। বোম্বে প্রেসিডেন্সীর নাসিক জেলার অন্তর্গত ত্রিম্বক স্থানই গোদাবরীর উৎপত্তি ক্ষেত্র। এই নদীর দৈর্ঘ্য ৮৯৮ মাইল। গোদাবরীতীরে রাজমাহেন্দ্রী হইতে প্রায় ১০০ মাইল দূরে ভদ্রাচলম্ নামক স্থানে শ্রীরামচন্দ্রজীর মন্দির অবস্থিত, এই স্থানে গোদাবরী স্নানের জন্য বহুযাত্রী সমবেত হইয়া থাকে।

**সপ্তগ্রাম**—৩১২ পৃঃ—হাওড়া হইতে ত্রিশবিঘা ষ্টেশন ২৭ মাইল তথা হইতে ১ মাইল দূরে এইস্থান শ্রীরঘুনাথ দাস গোস্বামী ও নিত্যানন্দপার্ষদ শ্রীউদ্ধারণ দত্ত জন্মগ্রহণ করেন। শ্রীউদ্ধারণ দত্তের পাটবাড়ীতে উদ্ধারণ দত্ত প্রতিষ্ঠিত শ্রীবিগ্রহের সেবা এখনও বর্ত্তমান। ভক্তিরত্নাকরে শ্রীনরোত্তম ঠাকুরের সপ্তগ্রামদর্শন

"সপ্তগ্রামে মহাতীর্থ ত্রিবেণীর ঘাটে।"

**সরযূ**—৪৬ পৃঃ—রামায়ণপ্রসিদ্ধা অযোধ্যার প্রান্তবর্ত্তিনী নদী। পথপ্রসঙ্গের জন্য 'অযোধ্যা' দেখুন।

**সরস্বতী**—৩১৩ পৃঃ—বঙ্গদেশে সপ্তগ্রামের পশ্চিম দিকে অবস্থিত; হুগলীর সন্নিকটে ত্রিবেণী এই সরস্বতী গঙ্গা ও যমুনার সহিত মিলিতা হইয়াছেন।

**সরস্বতী**—৩৪৭ পৃঃ—ইহা পুরাণপ্রসিদ্ধা পুণ্যময়ী নদী। সপ্তগোদাবরীর ন্যায় সরস্বতীও সপ্তস্থানে সপ্তনামে প্রসিদ্ধ হইয়াছে যথা পুষ্করে সুপ্রভা, নৈমিষারণ্যের কাঞ্চনাক্ষী গয়াদেশে বিশালা, উত্তরকোশলে মনোরমা, কুরুক্ষেত্রে ওঘবতী, হরিদ্বারে সুরেণু এবং হিমালয়পর্ব্বতে বিমলোদা (মহাভারত শল্যপর্ব্ব)। সরস্বতীর উৎপত্তিস্থান পঞ্জাবের সিরমুর ষ্টেটে, রাজপুতানায় প্রবাহিতা হইয়া সরস্বতী মরুভূমিমধ্যে অদৃশ্য হইয়া অন্তঃসলিলা হইয়া আছে। প্রয়াগে আসিয়া গঙ্গা ও যমুনার সহিত মিলিতা হইয়াছেন।

**সিমুলিয়া**—২২৫ পৃঃ—বর্ত্তমান নবদ্বীপের এক ক্রোশ উত্তরে অবস্থিত।

**সিদ্ধপুর**—৪৬ পৃঃ—গুজরাটের আহমদাবাদ সহরে ৬৪ মাইল উত্তরে সরস্বতী নদীর উত্তর তীরে বরোদা রাজ্যের কাদি জেলায় অবস্থিত। এইস্থানে রুদ্রমাল (বোধ হয় 'রুদ্রমহল' শব্দের অপভ্রংশ) নামক শিবমন্দির বিশেষ প্রসিদ্ধ। এই সিদ্ধপুরেই কর্দ্দমঋষির আশ্রম এবং এখানেই মহর্ষি কপিলের জন্ম হইয়াছিল বলিয়া প্রসিদ্ধ আছে। সিদ্ধপুর বোম্বে বরোদা ও সেণ্ট্রাল ইণ্ডিয়া রেলের একটী ষ্টেশন। বোম্বে হইতে ৩৭৪ মাইল ও দিল্লী হইতে ৪৭৫ মাইল।

**সিংহল**—২০১ পৃঃ—স্বনামখ্যাত 'সিলন'।

**সুদর্শন তীর্থ**—৪৬ পৃঃ—সোমনাথের নিকটবর্ত্তী গুজরাটের একটী তীর্থ। পথপ্রসঙ্গের জন্য "প্রভাস" দ্রষ্টব্য।

**সুবর্ণরেখা**—২৬২—উড়িষ্যায় প্রবাহিতা প্রসিদ্ধা নদী। বঙ্গদেশের মেদিনীপুর জেলায়ও সুবর্ণরেখা প্রবাহিতা।

**সূর্পারক**—৪৭ পৃঃ—এই তীর্থের বর্ত্তমান নাম "সুপার" বলিয়াই অনুমিত হয়। চরিতামৃতের বর্ণনায় জানা যায় যে ইহা দ্বৈপায়নী তীর্থের নিকটেই অবস্থিত ছিল; যথা—

"গোকর্ণ শিব দেখি আইলা দ্বৈপায়নি।
সূর্পারক তীর্থে আইলা ন্যাসীশিরোমণি॥

মহাভারতে এই তীর্থকে "জামদগ্ন্যনিষেবিত" (মধ্য ৯ম) বলিয়া বর্ণিত আছে। বর্ত্তমান সুপার সুরাট নগরের প্রায় ১০০ মাইল দক্ষিণে অবস্থিত। বোম্বাই হইতে সুরাট এক ষ্টেশন পরে অবস্থিত।

**সেতুবন্ধ**—৪৮ পৃঃ—'রামেশ্বর' দ্রষ্টব্য।

**হরিক্ষেত্র**—৪৬ পৃঃ—হাওড়া হইতে বি, এন, আরে "বিষ্ণুপুর" ১১৩৪ মাইল তথা হইতে ২২ মাইল দূরে পেন্নার নদীর তীরে অবস্থিত। বর্ত্তমান নাম "হরিকাক্রম

সেন্নর" শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী এই স্থানকেই হরিক্ষেত্র বলিয়া নির্দেশ করিয়াছেন।

হরিদ্বার—৪৬ পৃঃ—"মায়াপুরী" দেখুন।

হরিনদীগ্রাম—৮৮ পৃঃ—শান্তিপুরের নিকটস্থ গঙ্গাতীরবর্ত্তী গ্রাম।

হস্তিনাপুর—৪৬ পৃঃ—দিল্লী হইতে চারি ক্রোশ দূরে উত্তরপূর্ব্বকোণে এই স্থান অবস্থিত ছিল। এখন গঙ্গাদেবী তাহা গ্রাস করিয়াছেন। মীরাট হইতে ২২ মাইল দূরে হস্তিনাপুর বলিয়া একটী গ্রাম আছে।

হেমগিরি—১৪১ পৃঃ—পুরাণপ্রসিদ্ধ পর্ব্বত। হিমালয়ের অন্তর্গত বলিয়াই অনুমিত হয়।

স্থূচিপত্র সমাপ্ত।